বৌদ্ধশ্রমণগণ তথায় বসিয়া ধর্ম্মালোচনা করিতেন। এখনও চক্রশালা যেখানে প্রতিষ্ঠিত ছিল, তথায় একটি মৃত্তিকাস্তূপ পরিদৃষ্ট হয়।"

**বুদ্ধদেব ও বৌদ্ধধর্ম্মাঙ্কুর।**—৪র্থ দিবস বা সাধারণ অধিবেশনে সভাপতি রায় সাহেব শ্রীযুক্ত তারকনাথ সাধু মহোদয় বলেন, "যখন ভারত যজ্ঞাদিতে প্লাবিত, তখন প্রভু তথাগত বুদ্ধ কর্ম্মবাদ শিক্ষা দিবার জন্য জগতে আসিয়াছিলেন। তিনি শিক্ষা দিয়াছিলেন, কর্ম্ম করিয়া,—এক কাজের পর আর এক কাজ. আর এক কাজের পর আর এক কাজ করিয়াই নির্ব্বাণ লাভ করিতে হইবে। শুধু নামে, বংশে কাজ হইবে না। তিনি যথাসময়ে ধরাধামে না আসিলে যে, আমাদের দশা কি হইত তাহা বলিতে পারা যায় না।

২৫০০ বৎসর পূর্ব্বে এই কর্ম্মবাদ এদেশে বিশেষভাবে প্রতিষ্ঠিত হয়। পরে শঙ্করাচার্য্যের জ্ঞানবাদ, চৈতন্যদেবের ভক্তিবাদ প্রতিষ্ঠিত হয়। ভগবদ্গীতায় শ্রীকৃষ্ণ কর্ম্মযোগ শিক্ষা দিয়া গেলেও বুদ্ধদেবের ন্যায় তিনি জোর দিয়াছিলেন না। "অহিংসা পরমোধর্ম্মঃ" পূর্ব্ববর্ত্তী শাস্ত্রগ্রন্থে লিখিত থাকিলেও, কাজে যজ্ঞনামাই ধর্ম্মানুষ্ঠিত হইত। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা স্থাপিত হওয়ার পূর্ব্বে কেহ এদেশে বৌদ্ধধর্ম্ম প্রচলিত আছে একথা জানিত না। কৃপাশরণ মহাস্থবির, গুণালঙ্কার মহাস্থবির ও অন্যান্য স্থবিরগণের চেষ্টায় এই বৌদ্ধধর্ম্ম উন্নতিলাভ করিয়াছে। বুদ্ধদেবের ন্যায় ইহারাও স্বার্থত্যাগ করিয়া দেখাইয়াছেন যে, স্বার্থত্যাগ না করিলে, কর্ম্ম না করিলে নির্ব্বাণ লাভ হইবে না।"

**বুদ্ধদেব হিন্দুর পূজ্য কেন?**—৪র্থ দিবস রায় শ্রীযুক্ত যতীন্দ্রনাথ চৌধুরী মহোদয় বলেন,—আমি গুণালঙ্কার মহাস্থবিরের আদেশে এই সভার মহাগৌরবময় অভ্যর্থনা সভাপতি পদ গ্রহণ করিলাম। আমি হিন্দু হইয়াই এইখানে আসিয়াছি, এবং ইহাতে খুব ভালই করিয়াছি, কারণ হিন্দুধর্ম্মে বলিয়াছেন, সকল ধর্ম্মই এক। উপদেষ্টা পৃথক হইলেও ধর্ম্ম এক। ভগবানের উপদেশে ভগবান বুদ্ধদেবের চরণে প্রণাম করা

হিন্দু বলিয়াই আমার কর্ত্তব্য। আমাদের পূর্ব্বপুরুষগণ বৌদ্ধধর্ম্ম দেশ বিদেশে প্রচার করিয়াছিলেন। একথা মনে হইলে আমাদের হৃদয়ে কেমন এক গৌরব অনুভূত হয়। আমি এখন হইতে বৌদ্ধধর্ম্ম আলোচনা করিব। আমি সকলকেই বৌদ্ধধর্ম্ম গ্রহণ করিতে অনুরোধ করি।"

পণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ মহোদয় বলেন,—"দশকুশল কর্ম্মই ধর্ম্ম, দশকুশল কর্ম্ম বাদ দিলে আর কোন ধর্ম্মই থাকে না। সেইজন্য আমি বলি,—বুদ্ধদেবের এই উদ্ভাবনীতি সকলেরই অবলম্বনীয়, রায় যতীন্দ্রনাথ চৌধুরী মহোদয় যাহা বলিয়াছেন, তাহা যদি কার্য্যে পরিণত হয়, ভারতবাসিগণ হৃত গৌরব পুনঃপ্রাপ্ত হইবেন তাহাতে আর সন্দেহ নাই।"

পুলিশকোর্টের উকীল শ্রীযুক্তবাবু নরেন্দ্রনাথ সাধু মহোদয় বলেন,—"আমরা বুদ্ধদেবকে অবতার বলিয়া স্বীকার করি। কিন্তু অন্যান্য অবতারের কার্য্যাবলী আলোচনা করিলে দেখা যায় বুদ্ধাবতার সকলের চেয়ে শ্রেষ্ঠ। বুদ্ধদেব যেই ধর্ম্ম প্রচার করিয়া গিয়াছেন, তাহা সকলেরই সমান অধিকার এবং কর্ম্মই প্রধান। কর্ম্ম ব্যতিরেকে ফললাভ করা অসম্ভব, ইহা সকলেরই স্বীকার্য্য। আজ আমরা হিন্দু বৌদ্ধ সম্মিলিত হইয়া সত্য সনাতন ধর্ম্মের আলোচনা করিয়া যেই প্রীতি অনুভব করিতেছি, এইটুকু আমাদের পরম লাভ বলিয়াই মনে হয়।"

শ্রীযুক্তবাবু তিনকড়ি মুখোপাধ্যায় মহোদয় বলেন,—"সমস্ত ধর্ম্মে মুক্তিমার্গের বিষয় বর্ণিত আছে; কিন্তু বৌদ্ধধর্ম্মে যেমন সহজ উপায় বর্ণিত আছে, আর কোন ধর্ম্মে তেমন দেখা যায় না। বুদ্ধদেব গৃহিগণের নিত্য-নৈমিত্তিক কর্ম্ম সম্বন্ধে যাহা উপদেশ দিয়া গিয়াছেন, তাহা সম্যক্রূপে রক্ষা করিলে গৃহিগণের ইহপরকালেই মঙ্গলপ্রদ।"

প্রবীণ সাহিত্যিক শ্রীযুক্তবাবু বাণীনাথ নন্দী মহোদয় বলেন,—"বৌদ্ধ-ধর্ম্মাঙ্কুর সভা প্রতিষ্ঠাপিত হওয়ায়, বৌদ্ধধর্ম্মের বিশেষভাবে আলোচনা হইতেছে। আমাদের হিন্দুধর্ম্মে যে সব সদ্‌গ্রন্থ আছে, পালি ভাষাতেও

সেইরূপে অনেক সদ্‌গ্রন্থ আছে। এখন সকল ভাষায় পালিভাষার অনুবাদ বাহির হইতেছে, এবং জগজ্জ্যোতিঃ পত্রেও অনেক বিষয় আলোচনা হইতেছে, বুদ্ধদেব আমাদেরই, তিনি আমাদের অপর নহে। এখন আমরা হিন্দু বৌদ্ধ সম্মিলিত হইয়া যে ভাবে সদ্ধর্ম্মের আলোচনা করিতেছি, পূর্ব্বের ন্যায় পরস্পর ভ্রাতৃত্বভাব স্থাপনের ইহা একটী সুলক্ষণ বলিয়াই প্রতীয়মান হইতেছে।"



## মাঘী-পূর্ণিমা অধিবেশন।

২৮শে মাঘ ১০ই ফেব্রুয়ারী মঙ্গলবার অপরাহ্ণ ৬ ঘটীকার সময় আমাদের বৌদ্ধধর্ম্মাঙ্কুর-সভাগৃহে শুভ মাঘী-পূর্ণিমোৎসব মহা সমারোহে সুসম্পন্ন হয়। সভায় অনেক গণ্যমান্য ভদ্র মহোদয়গণ উপস্থিত ছিলেন। অনারেবল স্যার হারকোর্ট ব্যাটলার, অনারেবল স্যার আর, ডব্লিউ কার্লাইল, অনারেবল জষ্টিস হোমউড প্রভৃতি মহোদয়গণ কার্য্যনিবন্ধন সভায় উপস্থিত হইতে না পারিয়া পত্রযোগে সভার প্রতি গভীর সহানুভূতি জ্ঞাপন করেন। সভাপতি হইয়াছিলেন—বঙ্গের অন্যতম সুসন্তান মহিমবর শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন এম, এ, বি, এল, পি, আর, এস মহোদয়। মলঙ্গালেনস্থ বৌদ্ধসঙ্গীত সমিতি কর্ত্তৃক প্রথম উদ্বোধন সঙ্গীত গীত হইলে পর, বিদূষক-সম্পাদক সদ্ধর্ম্মব্রত পণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ এফ, টি, এস মহাশয়ের প্রস্তাবে ও রাঙ্গামাটী হাইস্কুলের পালি-শিক্ষক শ্রীযুক্তবাবু অনন্তকুমার বড়ুয়া মহাশয়ের সমর্থনে সভাপতি মহোদয় আসন গ্রহণ করেন।

শ্রীমান রাজেশ্বর বড়ুয়া, শ্রীমান প্রণয় লাল বড়ুয়া ও শ্রীমান সুবোধ চন্দ্র বড়ুয়া বালকত্রয় সমস্বরে "আহ্বান" কবিতা আবৃত্তি করিলে পর,

পূজনীয় কৃপাশরণ মহাস্থবির, গুণালঙ্কার, শমণ পুর্ণানন্দ, স্কটল্যাণ্ড দেশীয় ভিক্ষু শিলাচার, সিংহলদেশীয় ভিক্ষু সিদ্ধার্থ স্থবির সুললিত স্বরে জয়মঙ্গল গাথা আবৃত্তিপূর্ব্বক সভাপতি মহোদয় ও সমবেত ভদ্রমণ্ডলীর মঙ্গল কামনা করিয়া সভাপতি মহোদয়কে পুষ্পমাল্যে ভূষিত করেন। গুণালঙ্কার মহাস্থবির মহোদয় মাঘীপূর্ণিমোৎসবের উদ্দেশ্য বিশদ্‌ভাবে বলিয়া, সপ্তত্রিংশৎ বোধিপক্ষীয় ধর্ম্মের বিষয় বিবৃত করেন; এবং সমবেত সভ্যগণের মঙ্গল কামনা করিয়া উপবেশন করিলে পর, স্কটল্যাণ্ড দেশীয় ভিক্ষু শিলাচার মহোদয় ইংরাজীভাষায় তিনি যে কারণে বৌদ্ধধর্ম্মের প্রতি শ্রদ্ধাবান্ হন, এবং যে কারণে প্রব্রজ্যা গ্রহণ করেন তাহা সংক্ষেপে বর্ণনা করেন। তিনি প্রসঙ্গক্রমে আরও বলেন—"পূর্ব্বে লোকের ধারণা ছিল East is East and West is West অর্থাৎ প্রাচ্য—প্রাচ্য এবং প্রতীচ্য—প্রতীচ্য। প্রাচ্য এবং প্রতীচ্য কথনও কোনক্রমে সম্মিলিত হইবে না। কিন্তু অধুনা যেরূপ শুভলক্ষণ প্রতীয়মান হইতেছে তাহাতে মনে হয়, প্রাচ্য প্রতীচ্যের সম্মিলন কোনক্রমেই অসম্ভব নয়। খৃষ্টানধর্ম্মের বিশ্বাস এবং অন্যান্য দর্শন শাস্ত্রের নিরস যুক্তিতর্কের অবতারণায় প্রাণে শান্তি, হৃদয়ের তৃপ্তি এবং নির্ব্বাণ মুক্তি কথনই সম্ভবপর নয়। ধর্ম্মেই মানবের মুক্তি. কর্ম্মেই মানবের মুক্তি, কর্ম্মেই মানবের শান্তি, কর্ম্মেই মানবের অন্তর বাহিরের পবিত্রতা, বৌদ্ধধর্ম্মে এ তিনেরই একত্র সমাবেশ দেখিতে পাওয়া যায়। বৌদ্ধধর্ম্মের দ্বারাই সর্ব্বপ্রকার সম্মিলন সংসাধিত হইতে পারে। বৌদ্ধধর্ম্মের কৃপাতেই আমি কতক পরিমাণে শান্তিলাভ করিয়াছি, কর্ম্ম করিতে পারি, তাহা হইলে পরে পরমশান্তি লাভে কৃতার্থ হইব।"

অনারেবল রায় শ্রীযুক্ত প্রিয়নাথ মুখোপাধ্যায় বাহাদুর, এম এ, (ইনস্পেক্টর জেনারল অব্ রেজিষ্ট্রেশন বেঙ্গল) বলেন, "বৌদ্ধধর্ম্মের নিকট হিন্দুধর্ম্মাবলম্বিগণ যথেষ্ট ঋণী; বৌদ্ধধর্ম্মের দ্বারা আমরা প্রতীচ্যে প্রবেশ করিতে সমর্থ হইয়াছি। অন্য দেশের লোক হিন্দু হইতে

পারে না, কিন্তু বৌদ্ধ হইতে পারে। কলিকাতার ন্যায় মহানগরীর মধ্য-স্থলে যে একটি বৌদ্ধধর্ম্মালোচনার কেন্দ্র প্রতিষ্ঠিত হইয়াছে, ইহা অতীব আনন্দের বিষয়। এই সভা ও সভার নানাস্থানে শাখাসভা এবং এই সভার প্রচারকগণের দ্বারা বৌদ্ধধর্ম্ম ক্রমশঃ হিন্দুসমাজের মধ্যে প্রবেশ করিয়া বেশ বিস্তার লাভ করিতেছে। বৌদ্ধধর্ম্ম একদিকে যেমন সরল, অন্যদিকে তেমনি কঠিন। কর্ণে মন্ত্র দিয়া কেহ স্বর্গে পাঠাইবেন অথবা বাহুবিদ্যা দ্বারা উন্নত করিবেন, এ সমস্ত উপকথা বৌদ্ধধর্ম্মের দ্বারা বিনষ্ট হইয়াছে। বৌদ্ধধর্ম্মের কৃপায় ও উদারতা গুণে অদ্য আমরা শিলাচারের ন্যায় প্রতীচ্যবাসী সদ্ভিক্ষু লাভে গৌরবান্বিত মনে করিতেছি।"

শ্রীযুক্তবাবু বেণীমাধব বড়ুয়া এম,এ মহাশয় বলেন—"অদ্য শুভ মাঘী-পূর্ণিমাতিথি, এই পবিত্রদিনে ভগবান্ শাক্যসিংহ তাঁহার অমিত আয়ুঃ-সংস্কার বিসর্জ্জন করিয়াছিলেন। বৌদ্ধগণের বিশ্বাস যদি আয়ুষ্মান আনন্দ স্থবির প্রার্থনা করিতেন তাহা হইলে ভগবান ঋদ্ধিবলে এক কল্প কিম্বা কল্পাবশিষ্ট কাল ভৌতিক দেহে বিদ্যমান থাকিতে অর্থাৎ জীবিত থাকিতে পারিতেন। ইহা ভারতবাসীর চিরন্তন বিশ্বাস যে, মহাপুরুষগণ ইচ্ছা করিলে যোগবলে অনাদি অনন্তকাল জীবিত থাকিতে পারেন। আমার ক্ষুদ্র ধারণা এই যে, জগতের সকলে অমরতা লাভ করিবার অভিলাষী ও প্রয়াসী। দেহের সহিত আমাদের এমন আত্মীয়তা ও মমতা জন্মিয়া যায় যে, আমরা কোনক্রমে ইহাকে শৃগাল কুকুরের আহার্য্য করিয়া চলিয়া যাইতে চাহি না। ইজিপ্তবাসীগণ আত্মার অমরত্বে বিশ্বাস করিয়া তাঁহাদের মৃত দেহকে সযত্নে মৃত্তিকাভ্যন্তরে রক্ষা করিতেন। বর্ত্তমান সময়ে খৃষ্টান ও মুসলমানগণ উক্তভাবে মৃতদেহ রক্ষা করিয়া থাকেন। হিন্দুধর্ম্মে মহাপুরুষগণের মৃতদেহ দাহ করিবার পরিবর্ত্তে প্রোথিত করিবার ব্যবস্থা প্রচলিত আছে। ইহাতে প্রতিপন্ন হয় যে, সাধারণ বোধে অমরতা শব্দের অর্থ ভৌতিক দেহে চিরকাল বিদ্যমান থাকা। কিন্তু সেরূপ অমরতা লাভ সম্পূর্ণ অসম্ভব। কবি, নীতি-

শাস্ত্রকার দার্শনিকগণ স্ব স্ব মতে অমরত্বার স্বরূপ ও উপায় নির্দ্ধারণ করিয়া থাকেন। কবি ও নীতি শাস্ত্রকারের মতে কীর্ত্তিই মানবের অমরতা। ভগবান বুদ্ধও বলিয়াছেন "যিনি ধর্ম্ম বিনয়কে দর্শন করেন, তিনিই আমাকে দর্শন করেন" ইহাতেও প্রতিপন্ন হয় যে, কর্ম্মই কর্ত্তার স্মৃতি এবং অমরত্বা, এরূপ অমরত্ব লাভ করা সম্ভবপর। বৌদ্ধ-দর্শন তথা ভারতের অন্যান্য দর্শনশাস্ত্রের শিক্ষানুসারে জন্ম মৃত্যুর অতীত হওয়ার নাম অমরতা ; ব্রহ্মসূত্রানুসারে ধর্ম্মের নাম অমরতা বা নির্ব্বাণ। এই অমরতার জন্ম, জরা ও ব্যাধি, সুখ দুঃখ, পাপ পুণ্য কিছুই থাকে না। সেখানে থাকে কেবল পরমানন্দ এবং আত্যন্তিক সুখ। এই অমরতা অজাত, অভুত, অচ্যুত, অনাদি, অনন্ত, এই অমরতাই ভারত-বাসীর মুক্তি -নির্ব্বাণ! এই বিষয়ে সাংখ্য, বেদান্ত, বৌদ্ধ, পাতঞ্জল প্রভৃতি দর্শনশাস্ত্রে সকলেই একমত কাহারও সহিত কাহারও মতভেদ নাই। বরং বর্ণে বর্ণে মর্ম্মে মর্ম্মে সমতা পরিদৃষ্ট হইয়া থাকে। যাহা কিছু বিভিন্নতা "আমরা কোথা হইতে আসিয়াছি কিরূপে আসিয়াছি মাত্র ইহা লইয়া।" বৌদ্ধদের নামরূপ তত্ত্ব ও সাংখ্যের প্রকৃতি পুরুষতত্ত্ব, বৌদ্ধদের অবিদ্যাতত্ত্ব ও বেদান্তের মায়াবাদে বিশেষ কোন প্রভেদ নাই। অমরতা লাভ করিবার একমাত্র উপায় তত্ত্বজ্ঞান, বৌদ্ধেরা বলেন সম্যক্-দৃষ্টি। তত্ত্বজ্ঞানের উদ্দেশ্য আমি তুমির ভেদজ্ঞান ভুলিয়া সকলেই এক—আমরা "সোহং" তাহা সম্যক্ উপলব্ধি করা। সম্যক্দৃষ্টির উদ্দেশ্য অনিত্য, দুঃখ এবং অনাত্মকে হৃদয়ঙ্গম করা।"

শ্রীযুক্ত বাবু তিনকড়ি মুখোপাধ্যায় মহাশয় বলেন—"হিন্দুধর্ম্ম হইতে বৌদ্ধধর্ম্মের উৎপত্তি, কিন্তু বৌদ্ধধর্ম্মকে একমাত্র সদ্ধর্ম্ম বলিলে অত্যুক্তি হয় না। হিন্দু বৌদ্ধধর্ম্মের মধ্যে বিবাদের কারণ ত খুঁজিয়া পাই না, অথচ বহুদিবস হইতে এই অশান্তিকর বিরোধ উভয় ধর্ম্মাবলম্বি-গণের মধ্যে বর্ত্তমান। এই বিরোধ না মিটিলে আমাদের মঙ্গল নাই। সুখের বিষয়—এই বিরোধভাব ক্রমে মন্দীভূত হইয়া আসিতেছে, সেইজন্য

আজ এখানে হিন্দু বৌদ্ধগণের একত্র সমাবেশ। আজ হিন্দু সমাজের একজন অনুষ্ঠানিক হিন্দু এ সভার সভাপতির পদ গ্রহণ করিয়া হিন্দু বৌদ্ধ উভয় সমাজকেই প্রীত করিয়াছেন।” তৎপর তিনকড়ি বাবু দেবালয়ের প্রতিষ্ঠাতা সেবাব্রত ব্রহ্মর্ষি শশিপদ বন্দ্যোপাধ্যায় মহোদয়ের সভায় আগমনে আনন্দ প্রকাশ করিয়া দেবালয়ের উদার ধর্ম্মনীতির যথেষ্ট সুখ্যাতি করেন।

মহামহোপাধ্যায় পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ মহোদয়, বুদ্ধদেব হিন্দুধর্ম্মের একজন প্রধান অবতার, কেন যে হিন্দুরা তাঁহার ধর্ম্মের প্রতি বিদ্বেষভাব পোষণ করেন তাহার কারণ বিবৃত করিতে যাইয়া বলেন—“বৌদ্ধধর্ম্ম পূত সলিলা গঙ্গার ন্যায়। গঙ্গা যেখানে হিমালয়ের নিভৃত নির্জ্জন প্রদেশ অতিক্রম করিতেছে, সেখানে গঙ্গা সংকীর্ণ স্রোতা হইলেও তথায় জল অতীব নির্ম্মল এবং পবিত্র। কিন্তু তিনি যতই নিম্নভূমিতে অবতরণ করেন ততই তাঁহার কলেবর বৃদ্ধির সঙ্গে সঙ্গে সমলতাও বৃদ্ধি প্রাপ্ত হয়। বৌদ্ধধর্ম্ম সম্বন্ধেও আমার এই ভাবটি আসিয়া পড়ে। বুদ্ধদেবের সময় তাঁহার সহিত কাহারও মতভেদ ছিল না। যখন তিনি বক্তৃতা করিতেন তখন সর্ব্বাগ্রে তিনি ব্রাহ্মণ ও শ্রমণগণকে আহ্বান করিতেন। হিন্দুধর্ম্মাবলম্বী, হিন্দু-শাস্ত্র পারদর্শী লোক যখন তাঁহার নিকট আগমন করিতেন, তখন কি জানি কি মন্ত্রে মুগ্ধ হইয়া সেই হিন্দু-সন্তান অমনি বুদ্ধদেবের রাতুল পাদপদ্মে পতিত হইয়া কৃতার্থ বোধ করিতেন। তাঁহার মহাপরিনির্ব্বাণের পূর্ব্বে যখন মাত্র আয়ুষ্মান আনন্দ স্থবির ভিন্ন অন্য কাহারও নিকটে যাওয়া নিষেধ হইয়াছিল, তখন দুই মাসের পথ অতিক্রম করিয়া তৎকালীন প্রধান দার্শনিক ব্রাহ্মণকুমার সুভদ্র আসিয়া সাক্ষাৎ প্রার্থনা করিলে আনন্দ তাঁহার প্রস্তাবে সম্মত হইলেন না, কিন্তু দয়ার সাগর বুদ্ধদেব আনন্দকে আদেশ করিলেন ব্রাহ্মণকে আসিতে দাও। জানিনা সেই শেষ মুহূর্ত্তে তাঁহাকে কি একটি কথা বলিয়া দিলেন, অমনি ব্রাহ্মণ পরমশান্তি লাভ

করিয়া শ্রীভগবানের শ্রীচরণ চুম্বন করিলেন। ইহাতেই অনুমান করিতে পারি—তিনি সর্ব্বশ্রেষ্ঠ মহাপুরুষ কি না?

হিন্দু ধর্ম্মে দ্বিজাতি ভিন্ন অন্য বর্ণের অন্য কোন আশ্রমে প্রবেশাধিকার ছিল না; কেবল গার্হস্থ্যধর্ম্মেই তাঁহাদের অধিকার সীমাবদ্ধ ছিল। ছান্দোগ্য-উপনিষদ এবং মনুস্মৃতিতেও মাত্র ব্রাহ্মণের প্রব্রজ্যা গ্রহণেরই উল্লেখ দেখা যায়। তবে স্থান বিশেষে অন্য বর্ণের প্রব্রজ্যার আভাষ মাত্র পাওয়া যায়। কিন্তু ভারতের জল বায়ুর এমনি আশ্চর্য্য গুণ যে প্রত্যেকেরই জীবনে এমন একটী সুসময় আসিয়া পড়ে, যখন তাঁহার হৃদয়ে বৈরাগ্য না আসিয়া থাকিতে পারে না। সেইজন্যই ভগবান বুদ্ধদেব আচণ্ডালের—সর্ব্ব সাধারণের সন্ন্যাস-গ্রহণের পথ উন্মুক্ত করেন। যিনি ভারতের সর্ব্বশ্রেষ্ঠ যোগী, ত্যাগী, সন্ন্যাসী, যিনি খ্যাতনামা দার্শনিক তাঁহার ধর্ম্মের প্রতি কাহারও বিদ্বেষ ভাব থাকিতে পারে না, এবং ছিলও না। কিন্তু পরবর্ত্তী কালে যখন বৌদ্ধধর্ম্মের সহিত রাজনীতির সংযোগ হইয়াছিল, সেইদিন হইতেই এই বিরোধ বিদ্বেষের সৃষ্টি হইয়াছে। ইহা ধর্ম্মের বিবাদ নয়, ইহা স্বার্থের বিবাদ। ইংরাজ শাসনের সঙ্গে সঙ্গে আমরা যতগুলি সুযোগ ও সুবিধা লাভ করিয়াছি, তন্মধ্যে আমি মনে করি, হিন্দুরা যে, বৌদ্ধবিদ্বেষ ভুলিতে চলিয়াছে, ইহাই সর্ব্বপ্রধান।

মহামহোপাধ্যায় ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ মহাশয় মাঘী-পূর্ণিমার বিশেষত্ব বিবৃত করিয়া বলেন,—জগতে পশুকে মানুষ এবং পামর মনুষ্যকে দেবতা করিবার জন্যই বৌদ্ধধর্ম্মের আবির্ভাব। আপনারা অবগত আছেন যে, বৌদ্ধদিগের মধ্যে মহাযান ও হীনযান দুটী সম্প্রদায় পরিদৃষ্ট হইয়া থাকে। আমরা যাহাদিগকে হীনযান বলিয়া মনে করিয়া থাকি, তাঁহারা আপনাদিগকে কোন যানাবলম্বী বলিয়া স্বীকার করেন না। কেবল উদীচ্য (মহাযান) বৌদ্ধেরাই দক্ষিণ দেশীয় বৌদ্ধদিগকে হীনযান আখ্যা প্রদান করিয়া থাকেন। হীনযান অপেক্ষা মহাযানেরাই মাঘী-পূর্ণিমাকে অধিকতর পবিত্র তিথি বলিয়া মনে করিয়া থাকেন।

মঙ্গোলিয়া, কোরিয়া প্রভৃতি দেশে যেখানে পূর্ব্বে লোকে নরমাংস ভক্ষণ করিত, সেখানে বৌদ্ধভিক্ষুদিগের অক্লান্ত পরিশ্রম ও প্রাণপাত চেষ্টার ফলে বৌদ্ধধর্ম্ম প্রচারিত হওয়ার পর তাহারা মনুষ্যত্ব লাভ করায় তথায় এখন বৌদ্ধধর্ম্ম বেশ প্রবল ভাব ধারণ করিয়াছে। এই মাঘী-পূর্ণিমার উৎসব সময়ে সেই সকল দেশ হইতে তিব্বতের রাজধানী লাসা নগরী ছয় মাসের পথ হইলেও বহু ব্যক্তি আসিয়া দলাইলামার প্রাসাদে উৎসবে যোগদান করিয়া থাকেন। বৌদ্ধধর্ম্ম সর্ব্বপ্রথম ভারত হইতে বহির্গত হয়। বুদ্ধদেবের কৃপাতেই জগতে ধর্ম্মের স্রোত প্রবাহিত হইয়াছিল। নির্ব্বাণ-ধর্ম্ম প্রচারিত না হইলে এতদিন জগতের ইতিহাস ভিন্ন প্রকারের দেখিতে পাওয়া যাইত। আজকাল খৃষ্টান-ধর্ম্ম প্রচারকগণ অনেক অর্থব্যয় করিয়া ধর্ম্ম প্রচার করিয়া থাকেন, কিন্তু বৌদ্ধভিক্ষুগণ চীবর মাত্র সম্বল করিয়া জগতের সমস্ত প্রদেশে বৌদ্ধধর্ম্ম প্রচার করিয়াছিলেন।"

সিংহলদেশীয় ভিক্ষু সিদ্ধার্থ স্থবির পালি ভাষায় বক্তৃতা করিয়া বলিয়াছিলেন—"বর্ত্তমান সিংহলবাসিগণ, সিংহলবাসী নহেন, তাঁহারা ভারতবাসী। তাঁহাদের পূর্ব্বপুরুষেরা ভারতবর্ষ হইতেই গমন করিয়াছিলেন। সিংহলের বহু উচ্চ ভদ্রবংশ বঙ্গদেশেরই বংশধর। তাঁহারা আজিও বাঙ্গালী বলিয়া গর্ব্ব করিয়া থাকেন। তাঁহাদের বৌদ্ধধর্ম্মও ভারতবর্ষেরই। সুতরাং ভারতের সহিত সিংহলের মাত্র ধর্ম্মের সম্বন্ধ নহে রক্তের সম্বন্ধও বিদ্যমান।" পরে তিনি মহামহোপাধ্যায় ডাক্তার সতীশচন্দ্র বিদ্যাভূষণ, অনাগারিক ধর্ম্মপাল, কৃপাশরণ মহাস্থবির ও গুণালঙ্কার প্রভৃতি মহোদয়গণের চেষ্টায় যে, ভারতে বৌদ্ধধর্ম্মের পুনরুত্থান হইয়াছে এবং অধুনা উত্তরোত্তর বৃদ্ধি প্রাপ্ত হইতেছে তাহা বিশেষরূপে বুঝাইয়া দেন।"

সুপ্রসিদ্ধ ইংরাজী দৈনিক পত্র "ইণ্ডিয়ান মিরারে"র সুযোগ্য সহযোগী সম্পাদক শ্রীযুক্ত বাবু শচীন্দ্রনাথ মুখোপাধ্যায় বি, এ; বি, এল মহাশয় তাঁহার স্বভাবসিদ্ধ ওজস্বিনী ইংরাজী ভাষায় "বৌদ্ধধর্ম্মই প্রাচ্য প্রতীচ্যের

সম্মিলনের একমাত্র কারণ। এই বিষয়ক সুশ্রাব্য বক্তৃতা দ্বারা সভাস্থ সকলকে চমৎকৃত করতঃ মাঘী-পূর্ণিমার বিশেষত্ব বিবৃত করিয়াছিলেন।"

চট্টগ্রামের ইয়ুরোপপ্রত্যাগত ডাক্তার এস, সি, সেনগুপ্ত, এম, ডি. এফ, আর, সি, এস মহাশয় সুমিষ্টস্বরে বলেন—"ধর্ম্মজগতে এখন তিনটি প্রতিদ্বন্দী ধর্ম্ম দেখিতে পাওয়া যায়, বৌদ্ধধর্ম্ম, খৃষ্টানধর্ম্ম ও ইসলামধর্ম্ম। দেখিতে পাওয়া যায় জগতের লোক সকল ক্রমে মহামিলনের দিকে অগ্রসর হইতেছে। এখন এমন একটি সময় আসিয়া দাঁড়াইয়াছে যে, সকলেই নিজের নিজের গর্ব্ব ও সংকীর্ণতা পরিত্যাগ করতঃ সত্যের পূজা করিবার জন্য ব্যগ্র হইয়া উঠিয়াছেন। জগতের কার্য্যে ধর্ম্মের বিশেষ প্রয়োজনীয়তা অনুভব হয়। নাস্তিক, চার্ব্বাক প্রভৃতি ধর্ম্মাবলম্বিগণের বিশ্বাস যে, মৃত্যুর সঙ্গে সঙ্গে সমস্তই শেষ হইয়া যায়। কিন্তু মনে হয় তাহা ভুল। কারণ ভবিষ্যৎ না থাকিলে কেহ বর্ত্তমানে কোন কাজ কর্ম্ম করিতে স্বীকৃত হইত না। পুত্রের প্রতি স্নেহ ভালবাসার যদি ভবিষ্যৎ না থাকিত তাহা হইলে জগৎ একটা যন্ত্রের ন্যায় প্রতীয়মান হইত। ধর্ম্মালোচনারও ভবিষ্যৎ আছে। "ধর্ম্ম কি?" জানিতে হইলে মাত্র নিজের ধর্ম্মে আবদ্ধ হইয়া কূপমণ্ডুক সাজিয়া থাকিলে চলিবে না, অপরাপর ধর্ম্মও অধ্যয়ন করিতে হইবে। বৌদ্ধধর্ম্মে সে উদারতা যথেষ্ট আছে।"

তৎপরে সভাপতি মহাশয় গাত্রোত্থান করিলে তাঁহার অভিভাষণ শ্রবণ-জন্য সকলেই করতালি দ্বারা আন্তরিক আনন্দধ্বনি প্রকাশ করিয়াছিলেন। তিনি শান্ত গম্ভীর ও মধুরস্বরে বলিলেন—"মহাস্থবির, ভিক্ষুগণ ও সমবেত ভদ্র মহোদয়গণ! আমি বৌদ্ধ নহি, কিন্তু বুদ্ধদেবের একজন উপাসক বটি! যাঁহারা এদেশে ভগবান বুদ্ধদেবের বাণী আলোচনা করিয়াছেন, তাঁহারা কেহই তাঁহার উপাসক না হইয়া থাকিতে পারেন নাই। মহামহোপাধ্যায় ডাক্তার সতীশচন্দ্র বিদ্যাভূষণ মহাশয় উদীচী বৌদ্ধধর্ম্মের দ্বারা জগতের কি মঙ্গলকার্য্য সম্পন্ন হইয়াছে তাহা বলিয়াছেন; কিন্তু শুধু সেইজন্যই নয়। তিনি (বুদ্ধদেব) এদেশে ধর্ম্মের ধারা বজায়—

করিয়া দিয়া গিয়াছেন। মহামহোপাধ্যায় তর্কভূষণ মহাশয় বেশ বুঝাইয়া দিয়াছেন যে, উভয় ধর্ম্মেরই ধারা পাশাপাশি বজায় ছিল এবং কয়েক শত বৎসর বেশ নির্ব্বিঘ্নে এই ভাবটি বিদ্যমান ছিল! কিন্তু তারপর রাজনৈতিক ও অন্যান্য অনেক কারণে এদেশ হইতে বৌদ্ধধর্ম্ম লুপ্ত হয় ইহা আমারও অনুমান। যে সকল বিষয়গুলি আমরা মাত্র পুরাণে পাঠ করি, সেগুলি বুদ্ধদেবের জীবনে জীবন্ত দেখিতে পাই।

প্রহ্লাদ বলিয়াছেন মুনিগণ নিজের মুক্তি কামনায় সংসার-আশ্রম পরিত্যাগ পূর্ব্বক অরণ্যবাসী হইয়া তত্ত্বচিন্তা করেন, তাঁহাদের অপরের জন্য কিছুমাত্র লক্ষ্য থাকে না। কিন্তু আমি পাপী তাপী কাহাকেও পরিত্যাগ করিয়া স্বর্গসুখ ভোগ করিতে চাহি না, বুদ্ধদেবের জীবনে এই দৃষ্টান্ত বিশেষভাবে প্রতিফলিত হইয়াছিল। তিনি Hole of Holyতে প্রবেশ করিয়া শুনিলেন যে "ভগবান আপনি ত বুদ্ধত্ব লাভ করিয়া অনন্ত শান্তি লাভ করিলেন, কিন্তু পাপী তাপী জীবের কি হইবে?" তিনি তাহা শুনিয়া সেই পবিত্র "শান্তি-গহ্বরে" প্রবেশ না করিয়া বলিলেন—একজনও যতদিন মুক্ত হইতে বাকী থাকিবে ততদিন আমি শান্তিলাভ করিব না। একথা স্মরণ করিলে বিশ্বপ্রেমের ভাব হৃদয়ে জাগরূক হয়। তথাগত বুদ্ধ হিন্দুদের Greatest of great অর্থাৎ সর্ব্বপ্রধান অবতার!! বুদ্ধদেব অপেক্ষা উচ্চ মহাপুরুষ আর এ জগতে জন্মগ্রহণ করেন নাই। আমরা হিন্দু হইলেও বৌদ্ধ, কারণ হিন্দুমাত্রেই বুদ্ধদেবের উপাসক। এ সভাতে আজ আর একটি কথা বলিতে চাই—ভারতবর্ষের মধ্যযুগে হিন্দুধর্ম্মে বিশেষ বিদ্বেষ ভাব পরিলক্ষিত হইয়াছিল, তাহাতে হিন্দুরা বিশেষ [illegible]। কৃতঘ্নতা করিয়াছিলেন। হিন্দু ও বৌদ্ধধর্ম্মের মূল এক, কিন্তু হিন্দুরা একভাবে দেখেন, বৌদ্ধেরা একভাবে দেখেন। আমরা উপনিষদে দেখি যে, পূর্ণ হইতেই জগত হইয়াছে। যতই কেন তাহা হইতে উৎপন্ন হউন না তিনি সর্ব্বতো পূর্ণ! সঙ্গে সঙ্গে যেখানে তাঁহার পরিচয় পাই, সেখানে

তাঁহাকে বলা হইয়াছে, তিনি নির্গুণ। ঋষিরা তাঁহার গুণ ব্যাখ্যায় কেবল "ন"কারেরই প্রয়োগ করিয়াছেন। নির্গুণ, নিরুপাধিক, নিরঞ্জন, অপাপবিদ্ধ, অক্ষর ইত্যাদি, অর্থাৎ তিনি রূপ, রস, শব্দ, গন্ধ কিছুই নহেন। বৌদ্ধেরা যে শূন্যকে স্থাপন করিয়াছেন তাহাতে আর ঐ উপনিষদের "নেগেটিভে" তফাৎ কোথায়? বৌদ্ধেরা যে শূন্য বলেন তাহাতে দোষ কি?

শঙ্করাচার্য্যের শারীরভাষ্য পাঠ করিলে জানা যায় যে, তিনি উহার দ্বিতীয় অধ্যায়ে শূন্যবাদেরই শ্রেষ্ঠত্ব স্বীকার করিয়াছেন। তিনি বলিয়াছেন যে, আমার নির্গুণ ব্রহ্ম কে?—না বৌদ্ধদিগের শূন্য। হিন্দুদের যাহা অপবর্গ বৌদ্ধদের তাহাই নির্ব্বাণ! ইয়ুরোপে এক সময়ে ধারণা ছিল যে, নির্ব্বাণ নিহিলিষ্টদিগের ধর্ম্ম। কিন্তু তাহা নহে; নির্ব্বাণ একটি আনন্দের অবস্থা! অমরত্বের অবস্থা!! মহর্ষি যাজ্ঞবল্ক্য তাঁহার দুই স্ত্রীর মধ্যে নিজ বিত্ত সকল বিভাগ করিয়া লইবার প্রস্তাব করিলে কাত্যায়নী সকল পার্থিব ধনরত্ন গ্রহণ করিলেন, কিন্তু মৈত্রেয়ী সে ধন না লইয়া বলিলেন যে, ধনরত্নে কি অমরত্ব ও অমৃতত্ব লাভ করা যায়? যাজ্ঞবল্ক্য বলিলেন না। উত্তরে মৈত্রেয়ী বলিলেন তবে ও পার্থিব ধন চাহি না, আমায় অমৃতত্ব দান করুন। যাজ্ঞবল্ক্য সাহ্লাদে তাঁহাকে সেই অমৃতত্ব দান করিয়াছিলেন। সেই অমৃতত্ব কি? তাহাই মিষ্টার বড়ুয়া (বাবু বেণীমাধব বড়ুয়া, এম, এ) এবিষয়টীর বেশ সুন্দর ব্যাখ্যা করিয়াছেন।

নির্ব্বাণ কি? সুখ দুঃখের অতীত হওয়ার নাম নির্ব্বাণ। সেই আনন্দ নন্দনাতীত অবস্থা কিরূপে প্রাপ্ত হওয়া যাইতে পারে, সেইজন্য বুদ্ধদেব আর্য্য-অষ্টাঙ্গিক যোগমার্গ প্রচার করিয়া গিয়াছেন। পূর্ব্বে ত্রিবর্ণের মধ্যেই ঋষিত্ব লাভ সীমাবদ্ধ ছিল, কিন্তু বুদ্ধদেবই সাধারণ ভাবে তাহা প্রচার করেন। বুদ্ধদেব বলিয়াছেন যে আমি এই Royal Road (রাজপথ) প্রস্তুত করিয়া যাইতেছি। ইহাতে মাত্র ত্রিবর্ণ নহে—মাত্র ভারতবাসী নহে সকল দেশবাসী সকল প্রাণীই এই মার্গে বিচরণ

করিতে পারিবে। ক্রমাগত সাধক নিজ সাধনার পথে গমন করিয়া অবশেষে এমন একটা জায়গায় গিয়া উপনীত হয়, যেখানে তাঁহার অধিকারীর পদলাভ হয়, তাঁহার দীক্ষা হয়, তখন তিনি দ্বিজ হন। "সংস্কারাৎ দ্বিজ উচ্যতে" সংস্কারেই দ্বিজ হয়। যিশুখৃষ্টও বলিয়াছেন যে, Twice Born না হইলে কেহ ঈশ্বরের রাজ্যে যাইতে পারে না। বৌদ্ধেরা সেই অবস্থা প্রাপ্ত হইলে স্রোতাপত্তিতে পরিগণিত হয়। ক্রমে সকৃদাগামী হন, সকৃদাগামী হইলে মাত্র একবার জন্ম হইয়া থাকে, ক্রমে অনাগামী হন, তাহাতে আর জন্ম হয় না। বুদ্ধদেব পর পর যে ৪টী দীক্ষা প্রচার করিয়া গিয়াছেন শঙ্করাচার্য্যও ঠিক সেইরূপ ৪টী অবস্থার উল্লেখ করিয়া গিয়াছেন। কেবল বসনে হংস হয় না। নির্ব্বাণ আর জীবন্মুক্ত অবস্থা এক। এর পরের অবস্থা আর একটা আছে তাহাতে মহাপরিনির্ব্বাণ লাভ হইয়া থাকে অর্থাৎ তিনি বিদেহ মুক্তিলাভ করেন।

"যথা নদ্যঃ স্যন্দমানাঃ সমুদ্রেঽস্তং গচ্ছন্তি নামরূপে বিহায়।
তথা বিদ্বান্নামরূপাদ্বিমুক্তঃ পরাৎপরং পুরুষমুপৈতি দিব্যম্ ॥

( মণ্ডকোপনিষৎ—দ্বিঃ অঃ ॥ ৩৪ ॥ ৮ ॥ )

"চলৎ স্বভাব নদী সমূহ যেরূপ নিজ নিজ নাম ও রূপ পরিত্যাগ করিয়া সমুদ্রে অস্তমিত হয় অর্থাৎ নিমজ্জিত হয় সেইরূপ জ্ঞানী বিদ্বান ব্যক্তিগণও সেই নিরঞ্জনের সহিত একীভূত হন।" তাহাই বিদেহ মুক্তি বা মহাপরিনির্ব্বাণ। বুদ্ধদেব এই অবস্থার প্রতি লক্ষ্য করিয়াই আর্য্য-অষ্টাঙ্গিক যোগমার্গ প্রচার করিয়াছিলেন। তিনি সর্ব্ব জীবের প্রতি করুণা করিতেন। সুতরাং তাঁহার ন্যায় জীবের প্রতি দয়াবান আর কে আছেন? তিনি দেখাইয়াছেন যে সাধনায় সমস্ত হয়। জাতক-গ্রন্থে দেখা যায়, তিনি আমাদের মতই মানুষ ছিলেন, ক্রমে সাধনায় তিনি সেই অমরত্ব লাভ করিয়াছেন। জীবের দিক্ দিয়া দেখিলে তিনি মানুষ; কিন্তু জগতের দিক্ দিয়া দেখিলে জানা যায় যে, তিনি অবতার!

তাঁহাকে বারম্বার নমস্কার করিয়া আমার এ বক্তৃতার উপসংহার করিতেছি।"

তৎপর সমণ পুন্নানন্দ মহোদয় মৈত্রী ভাবনার গাথা উচ্চারণ করিয়া তাহার ব্যাখ্যা করিয়া জানাইলেন যে, আজ সকলেই এখানে মৈত্রী ভাবনা করিয়া, শুভ ইচ্ছা-প্রণোদিত হইয়া আগমন করিয়াছেন, অতএব সকলেরই মঙ্গল হউক। মৈত্রী ভাবনাই ব্রহ্মবিহার। আমি সকলকেই ধন্যবাদ প্রদান করিতেছি। অধিকন্তু সভাপতি মহাশয়, রায় প্রিয়নাথ মুখোপাধ্যায় বাহাদুর, সেবাব্রত শশীপদ বন্দোপাধ্যায় প্রমুখ মহোদয়গণ যে, নিজেদের অমূল্য সময় অপব্যয় করিয়া এই দীন বৌদ্ধসভায় শুভাগমন করিয়া আমাদিগকে ধন্য করিয়াছেন, তজ্জন্য আমি তাঁহাদিগকে অন্তরের সহিত ধন্যবাদ জ্ঞাপন করিতেছি। হলন্দ দেশনিবাসিনী ইংরাজমহিলা শ্রীমতী মিস এম, টনেট মহোদয়া সমণ পুন্নানন্দ মহাশয়ের ধন্যবাদের সমর্থন করেন। পূজনীয় শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় তাঁহার স্বভাবসিদ্ধ হাস্য-আস্যে উপস্থিত ভদ্র মহোদয়গণ ও সভাপতি মহাশয়ের নিকট গভীর কৃতজ্ঞতা জ্ঞাপন করিলে পর রাত্রি ৯টার সময় সভা ভঙ্গ হয়।

পুনরায় রাত্রি ১১ ঘটিকার সময় বৌদ্ধ উপাসক ও উপাসিকাগণ পুষ্পমাল্য ও বাতি লইয়া ভক্তি-আপ্লুত হৃদয়ে বিহারে উপস্থিত হইয়া বৌদ্ধপূজা সমাপন করিলে পর, ধর্ম্মাঙ্কুর সভার স্থায়ী সভাপতি আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির সভাপতির আসন গ্রহণ করিয়াছিলেন। সভার প্রারম্ভে বৌষ্ট্রীটস্থ "বৌদ্ধ উৎসাহিনী সঙ্গীত-সমিতি" কর্ত্তৃক সুমধুর স্বরে বুদ্ধ-সংকীর্ত্তন গীত হয়। তৎপর শ্রীমান চুণীলাল বড়ুয়া বুদ্ধ-বন্দনা ও বুদ্ধস্তোত্র আবৃত্তি করিলে পর শ্রীমান সুবোধচন্দ্র বড়ুয়া ও শ্রীমান ভুবনমোহন বড়ুয়া যথাক্রমে সুললিত স্বরে কবিতা আবৃত্তি করেন। তৎপরে সম্পাদক শ্রীযুক্ত বাবু বেণীমাধব বড়ুয়া এম. এ মহোদয় বক্তৃতা করিয়া প্রস্তাব করেন যে, (১) মহাত্মা সঙ্ঘরাজ চন্দ্রমোহনের ন্যায়

বৌদ্ধধর্ম্মের ও সমাজের অন্যান্য সংস্কারক ও মহাপুরুষগণেরও স্মৃতিসভা হওয়া উচিত। (২) আমাদের ছাত্রগণের পক্ষে প্রকৃত জ্ঞানার্জ্জন, গুরুভক্তি, বিনয় ও চরিত্রকে লক্ষ্য করিয়া অধ্যবসায়ের সহিত কর্ত্তব্যের পথে অগ্রসর হওয়া উচিত। (৩) হিন্দুসমাজের ন্যায় বিবাহে পণপ্রথা শনৈঃ শনৈঃ বৌদ্ধসমাজে প্রবেশ করিতেছে। এই ভীষণ প্রথা যাহাতে সমাজে প্রবেশ না করে তাহার জন্য প্রত্যেক সমাজ-হিতৈষীগণের সচেষ্ট হওয়া উচিত। (৪) ভিক্ষুসংঘ আমাদের পক্ষে একটি আদর্শ জগৎ। আমরা ভিক্ষু-সংঘকে এইরূপ মনে করি বলিয়াই প্রব্রজিত পুত্রকে পিতা প্রণাম করিয়া থাকেন। এই আদর্শ জগতে সামান্য ভ্রমপ্রমাদ ও আমাদের চক্ষে গুরুতর প্রতীয়মান হইয়া থাকে। অতএব, ভিক্ষুসংঘ হইতে সাংসারিক কার্য্যাদিতে যতদূর সম্ভব দূরে অবস্থান করা উচিত। পরে শ্রীমান গিরীন্দ্রলাল বড়ুয়া "একতা" শীর্ষক একটী প্রবন্ধ পাঠ করিলে ওয়ারিশ বাগানস্থ শ্রীযুক্তবাবু অনন্তকুমার বড়ুয়া "মাঘী-পূর্ণিমোৎসবের বিশেষত্ব ও বৌদ্ধসমাজের ইতিকর্ত্তব্যতা শীর্ষক একটী সুন্দর সারগর্ভ প্রবন্ধ পাঠ করেন। তৎপরে কপালীটোলাস্থ শ্রীযুক্তবাবু মহেন্দ্রলাল বড়ুয়া "বৌদ্ধ নীতি-শাস্ত্র" শীর্ষক একটি প্রবন্ধ, হাজারীরচড়নিবাসী শ্রীযুক্তবাবু মহেন্দ্রলাল বড়ুয়া মহাশয় "মানবজীবনের অবস্থা" বিষয়ক একটি প্রবন্ধ পর পর পাঠ করেন। তৎপরে সভাপতি মহাশয় বিশেষভাবে গৃহিগণের কর্ত্তব্য বিষয়ে সুন্দর সারগর্ভ বক্তৃতা প্রদান করেন। পরিশেষে সমণ পুন্নানন্দ কর্ত্তৃক পঞ্চশীল প্রদান করিলে পর রাত্রি ২টার সময় সভাভঙ্গ হয়।

---

## সংঘরাজের স্মৃতি-সভা।

বিগত ১০ই ফেব্রুয়ারী মঙ্গলবার রাত্রি ৯ নয় ঘটিকার সময় স্থানীয় বৌদ্ধ-ধর্ম্মাঙ্কুর বিহারে পূজনীয় শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবিরের সভাপতিত্বে পরলোকগত পরম পূজ্যপাদ চট্টগ্রামের সংঘরাজ চন্দ্রমোহন মহাস্থবিরের স্মৃতি-সভা সুসম্পন্ন হইয়া গিয়াছে। সভায় অনেক বৌদ্ধ ভদ্রমহোদয়গণ উপস্থিত ছিলেন। সভাপতি, গুণালঙ্কার ও বাবু বেণীমাধব বড়ুয়া এম, এ মহোদয়গণ পরলোকগত সংঘরাজের গুণাবলী আলোচনা করতঃ তাঁহার নিকট যে, বঙ্গীয় বৌদ্ধসমাজ বিশেষভাবে ঋণী তাহা বিবৃত করেন।

---

## বৈশাখী-পূর্ণিমোৎসব।

২৬শে বৈশাখ শনিবার "বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভাগৃহে শ্রীশ্রীভগবান বুদ্ধদেবের ২৫৩৮তম জন্মোৎসব, ২৫০৩তম বুদ্ধত্ব লাভ ও ২৪৫৮তম মহাপরিনির্ব্বাণোৎসব মহা সমারোহে সুসম্পন্ন হয়।

অপরাহ্ণ ৬ ঘটিকার সময় যথাবিহিত এক বিরাট সভার অধিবেশন হয়। অনাগারিক ধর্ম্মপাল মহোদয়ের প্রস্তাবে ও শ্রীযুক্ত শচীন্দ্রনাথ মুখোপাধ্যায় বি, এল, মহোদয়ের সমর্থনে হাইকোর্টের বিচারপতি সার শ্রীযুক্ত হ্যারি ষ্টিফেন মহোদয় সভাপতির আসন গ্রহণ করেন। সার হ্যারি ষ্টিফেন বাহাদুর সভাপতির আসন গ্রহণ করিয়া সভার প্রতিষ্ঠাতা ও উদ্যোক্তাগণকে ধন্যবাদ জ্ঞাপন করিয়া বলেন,—"আজকার সভায় সার আশুতোষের সভাপতি হওয়াই উপযুক্ত হইত; তাঁহার অনুপ-

স্থিতিতে আমি দুঃখিত। আশা করি আমার অযোগ্যতা লক্ষ্য না করিয়া আপনারা সকলে সভার কার্য্য সুচারুরূপে সুসম্পন্ন করিবার জন্য, সভার কার্য্যের সাফল্য-নিমিত্ত অভিনিবিষ্ট হইবেন।"

শ্রীযুক্ত অনাগারিক ধর্ম্মপাল মহোদয় ইংরাজীতে সরল ভাষায় আর্য্য-অষ্টাঙ্গিক যোগমার্গ ও বৌদ্ধধর্ম্মের মূলসূত্র ব্যাখ্যা করিয়া মানবজীবন কিরূপে সম্যক্ উৎকর্ষ লাভ করিতে পারে তাহা বিশদরূপে বুঝাইয়া দেন।

শ্রীযুক্ত শচীন্দ্রনাথ মুখোপাধ্যায় বি, এল মহাশয় ওজস্বিনী ভাষায় বুদ্ধদেবের জীবনের মাধুর্য্য বর্ণনা করিয়া ভগবানের বৈরাগ্যের মনোহারীত্ব ব্যক্ত করিয়া সভাকে উদ্বুদ্ধ করেন। তিনি বলেন যে, বুদ্ধদেবই দুঃখ-পরিত্রাতা, তিনিই দুঃখ নিরোধের উপায় নির্দ্ধারণে সক্ষম হইয়াছিলেন। তিনি শিক্ষা দিয়া গিয়াছেন যে, ব্যক্তিত্বকে অপসারিত করিয়া সার্ব্বজনীন্ মঙ্গলের জন্য আত্ম বলিদান না করিলে মানবজীবনের সার্থকতা হয় না।

মিস্ এম্ টনেট মহোদয়া "যবদ্বীপে বৌদ্ধধর্ম্ম" শীর্ষক একটি সুচিন্তিত ও বহু তথ্যপূর্ণ প্রবন্ধ পাঠ করেন।

সভাপতি সার হ্যারি ষ্টিফেন মহোদয় অভিভাষণের পূর্ব্বে বড়লাট বাহাদুরের মন্ত্রণা সভার অন্যতম সদস্য ও ভাইস প্রেসিডেণ্ট মাননীয় সার হার্কোট বাটলার কে,সি,এস,আই ও মাননীয় সার আর, ডবলিউ কারলাইল কে, সি, এস, আই, মাননীয় বিচারপতি হোমউড্ ও মাননীয় বিচারপতি বীচক্রপট, ও লেডী বীচক্রপট, সভায় উপস্থিত হইতে না পারায় দুঃখ প্রকাশ করিয়া যে সকল পত্র লিখিয়াছিলেন তাহা পাঠ করেন। তারপর বলেন যে, আজকার সভায় উপস্থিত হইয়া বৌদ্ধধর্ম্ম সম্বন্ধে অনেক জ্ঞাতব্য বিষয় শুনিবার সুযোগ প্রাপ্তিতে অত্যন্ত সুখী হইয়াছি। বৌদ্ধধর্ম্মাঙ্কুরের আমিও একজন ক্ষুদ্র মঙ্গলকামী, ইহার উত্তরোত্তর উন্নতি দেখিলে যার-পরনাই সুখী হইব। আমার স্বদেশ গমনের পর মধ্যে মধ্যে এই সভার সংবাদ পাইলে আমার যথেষ্ট আনন্দ হইবে। আজ আমি বক্তৃতা করিতে

আসি নাই, শুনিতেই আসিয়াছিলাম। যাহা হউক যাহা শুনিয়াছি তাহাতে যারপরনাই সুখী হইয়াছি।

শচীন্দ্রবাবু সভাপতিকে ধন্যবাদ দিতে উঠিয়া সভাপতি মহাশয়ের স্বর্গগত পিতা সার ফিট্জ জেমস ষ্টিফেন মহোদয়ের গুণ কীর্ত্তন করেন ও আজকার সভায় সভাপতির পদ গ্রহণ করার জন্য সার ষ্টিফেন মহোদয়কে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করেন। বঙ্গবাসীর সুযোগ্য বিজ্ঞ সম্পাদক শ্রীযুক্ত বিহারীলাল সরকার মহোদয় কর্ত্তৃক ধন্যবাদ সমর্থিত হইলে ষ্টিফেন মহোদয় সভাস্থল পরিত্যাগ করেন। তৎপরে ধম্মপদ প্রণেতা শ্রীযুক্ত চারুচন্দ্র বসু এম, আর, এ, এস মহাশয়ের প্রস্তাবে হিন্দু বৌদ্ধ সমাজের বরেণ্য, সংস্কৃত কলেজের বেদান্ত শাস্ত্রের প্রধান অধ্যাপক মহামহোপাধ্যায় পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ মহোদয় সভাপতির আসন গ্রহণ করেন।

শ্রীযুক্ত হীরেন্দ্রনাথদত্ত বেদান্তরত্ন এম, এ, বি, এল, পি, আর, এস মহোদয় বলেন,—আজ বক্তৃতার দিন নয়, আজ উপাসনার দিন, ভগবান বুদ্ধদেব জগতের সকলের প্রতিই করুণা-কণা বর্ষণ করিয়া গিয়াছেন। তিনি আর্য্য-অষ্টাঙ্গিক যোগমার্গ প্রচার করিয়া বলিয়া গিয়াছেন যে, তিনি মাত্র মানবের নহেন, তিনি জড় জগতের পর্য্যন্ত আপনার জন।

শ্রীযুক্ত বিহারীলাল সরকার মহাশয় বলেন,—বুদ্ধদেব বিষ্ণুর নবম অবতার। তিনি মর্ত্ত্যে আগমন করিয়া যাগযজ্ঞ কর্ম্মকাণ্ড নষ্ট করেন নাই, তিনি আসুরিক ভাব তিরোহিত করিয়াছিলেন। তারপর তিনি শূন্যবাদের সুন্দর ব্যাখ্যা করিয়া সভাস্থ সকলকে প্রীত করেন। অবশেষে বুদ্ধমূর্ত্তির চরণে প্রণামপূর্ব্বক উপবেশন করেন।

শ্রীযুক্ত গুণালঙ্কার মহাস্থবির মহোদয় বৈশাখী-পূর্ণিমা-উৎসবের উপকারিতা বুঝাইয়া দিয়া ধর্ম্মাঙ্কুর সভার কার্য্যকারিতা সম্বন্ধে একটী সুন্দর ও সারগর্ভ মন্তব্য প্রকাশ করেন।

পৃথিবীর ইতিহাস লেখক স্বনামধন্য ঐতিহাসিক শ্রীযুক্ত দুর্গাদাস

লাহিড়ী মহাশয় বলেন, জগতের সমস্ত ধর্ম্মের ভাব বৌদ্ধধর্ম্মে আছে। ভগবান বুদ্ধদেব যেন আমাদিগকে তাঁহার করুণা-কণা হইতে বঞ্চিত না করেন।

টাকীর জমিদার রায় শ্রীযুক্ত যতীন্দ্রনাথ চৌধুরী শ্রীকণ্ঠ মহাশয় বলেন,—পাশ্চাত্য পণ্ডিতগণের মধ্যে কেহ কেহ বলেন—বৌদ্ধধর্ম্ম—ধর্ম্ম নহে, মাত্র কতকগুলি নীতির সমষ্টি। ইহাতে ঈশ্বর নাই বলিয়া কেহ কেহ একটু আধটু বিদ্রূপও করিয়া থাকেন। কিন্তু আমরা—হিন্দুরা মনে করি যে, নীতিই ধর্ম্ম! নীতি বাদ দিলে ধর্ম্মে আর কিছুই থাকে না। ধর্ম্ম ও নীতি ভিন্ন নহে। বৌদ্ধ সভার আগমন অনেকে দোষের বিষয় বলিয়া মনে করেন, কিন্তু হিন্দুদের এখানে আসিবার যথেষ্ট অধিকার আছে, যেহেতু বুদ্ধদেব যে হিন্দুর অবতার। তারপর বৌদ্ধধর্ম্মের দ্বারা জগতের কি মহান্ উপকার সংসাধিত হইয়াছে ও ভগবৎ-প্রাপ্তি বা নির্ব্বাণ-মোক্ষ লাভের উপায় কি?—তাহা তিনি বিশদরূপে বিবৃত করেন।

রায় শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ ঘোষ বাহাদুর উদ্দীপনাপূর্ণ ভাষায় বহু যুক্তিতর্কের সহিত বৌদ্ধধর্ম্মের শ্রেষ্ঠত্ব বিষয়ক বক্তৃতা করিলে পর জাপান দেশাগত সংস্কৃত কলেজের বেদান্ত শ্রেণীর ছাত্র ডাক্তার আর কিমুরা পি, এইচ, ডি মহাশয় বঙ্গভাষায় বৌদ্ধধর্ম্মের দ্বারা জাগতিক উন্নতির আভাস প্রদান করিয়া বলেন—যখন মানুষ মানুষকে বুঝিতে পারে, যখন সত্ত্ব, রজঃ, তমগুণের মধ্যে সত্ত্বভাব ফুটিয়া উঠে তখনই বু'ঝতে হইবে যে, আমরা সভ্য হইয়াছি। তারপর তিনি আমাদিগকে পাশ্চাত্য ভাবে বিভোর দেখিয়া বর্ত্তমান সময়ে স্ত্রী-শিক্ষার কুফল জাপানে ও এখানে প্রায় সর্ব্বত্রই দর্শন করিয়া দুঃখ প্রকাশ করেন।

মহামহোপাধ্যায় ডাক্তার শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ মহোদয় বলেন যে, বৌদ্ধধর্ম্ম ত শ্রেষ্ঠ বটেই, অধিকন্তু বৌদ্ধধর্ম্মের অভ্যুদয়ের সময়েই আর একবার ভারতে শিল্প, বাণিজ্য ও নানা কলাবিদ্যা প্রভৃতির বিকাশ হইয়াছিল। বৌদ্ধধর্ম্মের অবনতির জন্যই ভারতের অবনতি হইয়াছে।

নায়ক-সম্পাদক শ্রীযুক্ত পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় মহোদয় গাত্রোত্থান পূর্ব্বক ভগবান বুদ্ধদেবের চরণে সভক্তি প্রণিপাত করিয়া বলেন যে, ২৫০০ হাজার বৎসর পূর্ব্বে যে সকল মহাত্মা ভারতের অধিবাসী ছিলেন তাঁরা এখন আছেন কি? আমরা তাঁহাদের বংশধর বলিয়া পরিচয় দিতে পারি কি? যে মহাপুরুষগণের জন্য, যাঁহাদের শিক্ষা দীক্ষা ও আদর্শে আমরা জগতবরেণ্য হইয়াছিলাম সেই পুরুষ বা মহাপুরুষগণ কেমন ছিলেন? তাঁহাদের বংশধর কি আমরা? যে ধর্ম্মের বলে আমরা জগত্টাকে একসূত্রে বাঁধিতে সক্ষম হইয়াছিলাম সে ধর্ম্ম কই? আমরা নষ্ট হইলাম কিসে?—মাত্র অনুকরণ প্রবৃত্তির দোষে! ভগবান বুদ্ধদেব তুমি কোথায় আছ? কৃপা করিয়া আমাদিগকে তোমার উপযুক্ত শিষ্য কর, আমাদের জীবন সার্থক হউক।

তারপর একটী অতীব আনন্দজনক কার্য্যের অনুষ্ঠান হয়। ধর্ম্মাঙ্কুর সভার সহকারী সভাপতি শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির মহোদয় জগজ্জ্যোতির সহযোগী সম্পাদক পণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ মহাশয়কে শুভাশীর্ব্বাদ সহ পুষ্পমাল্যে ভূষিত করিয়া ও তাঁহার বহু সদ্‌গুণাবলীর উল্লেখ করিয়া তাঁহাকে ধর্ম্মাঙ্কুর সভা হইতে "সদ্ধর্ম্মব্রত" উপাধি দান উপলক্ষে এক আশীর্ব্বাদ পত্র প্রদান করেন। ঐ পত্রের অনুলিপি ও কাব্যকণ্ঠ মহাশয়ের বন্ধুবর্গের দ্বারা লিখিত আরও একটি সরস ক্ষুদ্র কবিতা সুন্দররূপে মুদ্রিত করিয়া উপস্থিত ভদ্রমণ্ডলীর মধ্যে বিতরিত হয়। পরিশেষে সভাপতি মহামহোপাধ্যায় শ্রীযুক্ত তর্কভূষণ মহোদয় তাঁহার স্বভাবসিদ্ধ বিনয় নম্রতার সহিত সভাপতির পদগ্রহণে অক্ষমতা জ্ঞাপন করিয়া বৌদ্ধধর্ম্মের উৎপত্তি, বুদ্ধদেবের আগমনের কারণ, হিন্দু বৌদ্ধধর্ম্মের একতা সম্বন্ধে একটি নাতিদীর্ঘ বক্তৃতা প্রদান করেন। সর্ব্বশেষে বলেন—আমার মনে হয় এমন একদিন আসিবে যখন সমগ্র জগত বৌদ্ধধর্ম্মে দীক্ষিত হইয়া যাইবে, জগত এক ধর্ম্মাবলম্বী হইবে জগতে আনন্দের সুধাধারা প্রবাহিত হইবে।

সদ্ধর্ম্মব্রত পণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ মহাশয়, অতীব শ্রদ্ধাভক্তির সহিত সভাপতি মহাশয়কে ধন্যবাদ জ্ঞাপন করিয়া "সদ্ধর্ম্মব্রত" উপাধি প্রাপ্তিতে যথেষ্ট কৃতজ্ঞতা ও দীনতা প্রদর্শন, উপাধি ধারণে নিজের অযোগ্যতা বিবৃত করতঃ শ্রীমৎ কৃপাশরণ ও গুণালঙ্কার মহাস্থবির মহোদয়দ্বয়কে সভক্তি প্রণাম পূর্ব্বক উপাধিদান শিরোধার্য্য করিয়া উপবেশন করেন জলযোগান্তে রাত্রি ৯॥ ঘটিকার সময় সভাভঙ্গ হয়।

পুনরায় রাত্রি ১০॥ ঘটিকার সময় গুণালঙ্কার মহাস্থবির মহোদয়ের সভাপতিত্বে আর একটি সভার অধিবেশন হইয়াছিল। শ্রীমান রাজেশ্বর বড়ুয়া, শ্রীমান প্রণয়লাল বড়ুয়া, শ্রীমান চুনীলাল বড়ুয়া (১) শ্রীমান চুনীলাল বড়ুয়া (২) মধুরভাবে কবিতা আবৃত্তি করিলে পর সভাপতি মহোদয় ধর্ম্মোপদেশ দান করিয়া সমবেত উপাসক ও উপাসিকামণ্ডলীকে পঞ্চশীল প্রদান করেন। রাত্রি ৩টার সময় জলযোগান্তে সভাভঙ্গ হয়।

উপসংহারে সাহ্লাদে বিজ্ঞপ্তি করিতেছি যে মলঙ্গালেনস্থ "বৌদ্ধসঙ্গীত সমিতি," বো ষ্ট্রীটস্থ "বৌদ্ধ উৎসাহিনী সঙ্গীত সমিতি" ও "কলিকাতা বৌদ্ধসম্মিলনী" সভায় সংকীর্ত্তন করিয়া সর্ব্বসাধারণকে মুগ্ধ করিয়াছিলেন।

---

## বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার স্থায়ী সভাপতি—
## আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের
## জন্মোৎসব।

গত ৭ই আষাঢ় (২১শে জুন) রবিবার বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার ও সভার প্রতিষ্ঠাতা আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের ৫০তম

জন্মোৎসব সসমারোহে সম্পন্ন হইয়াছে। কলিকাতাস্থ ও অন্যান্য দেশাগত বৌদ্ধ উপাসক, উপাসিকা ও তাঁহার অনুরক্ত ভক্তবৃন্দ দলে দলে বিহারে উপস্থিত হইয়া ফুল ও দীপাদি দানে বুদ্ধ-পূজা, শীলগ্রহণ ও ধর্ম্ম শ্রবণ করতঃ অর্জ্জিত পুণ্যের অংশ মহাস্থবিরের উদ্দেশে প্রদান ও তথাগত বুদ্ধের নিকট তাঁহার মঙ্গল কামনা করেন।

রাত্রি ১০ ঘটিকার সময় শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবিরের সভাপতিত্বে এক মহতী সভার অধিবেশন হয়, শ্রীযুক্তবাবু অনন্তকুমার বড়ুয়া, শ্রীযুক্ত বাবু অশ্বিনীকুমার বড়ুয়া, শ্রীযুক্তবাবু শ্রীধর বড়ুয়া, শ্রীমৎ কালীকুমার মহাস্থবির শ্রীমৎ আনন্দ ভিক্ষু ও সভাপতি মহাশয় প্রভৃতি কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের গুণাবলী বিবৃত করিয়া, তথাগত বুদ্ধের নিকট তাঁহার অনাময় দীর্ঘ জীবন কামনা করেন। কিন্তু দুঃখের বিষয় যাঁহার জন্মতিথি উৎসবোপলক্ষে সকলে আনন্দ উপভোগ করিয়াছিলেন, তিনি বিহারে উপস্থিত ছিলেন না। ধর্ম্ম প্রচারার্থ আসাম প্রদেশে অবস্থিতি করিতেছিলেন। "মধুরেণ সমাপয়েৎ" জলযোগান্তে রাত্রি ১টার সময় সভা ভঙ্গ হয়।

---

## আষাঢ়ী-পূর্ণিমোৎসব।

বিগত ২২শে আষাঢ় সোমবার এই উৎসব যথাপূর্ব্ব সমগ্র বৌদ্ধদেশে ও বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহারে সম্পন্ন হইয়া গিয়াছে। সেই দিন ধর্ম্মাঙ্কুর বিহার এক অপূর্ব্ব শোভা ধারণ করিয়াছিল। ধর্ম্মাঙ্কুরের আবার অপূর্ব্ব শোভা কি? ধর্ম্মাঙ্কুর ত সকল সময়েই শোভনীয়, তবে সেই দিনের বিশেষত্ব এই—প্রাতঃকাল হইতেই দলে দলে উপাসক উপাসিকাগণ বিহারে আসিয়া ত্রিরত্নের পূজা, শীলগ্রহণ ও ভিক্ষুগণকে ফল, ফুল ও খাদ্য দ্রব্যাদি দান করিয়াছিলেন। একদিকে

শঙ্খঘণ্টাধ্বনি অপরদিকে নহবতের সুমধুর রাগিণী ও ওয়ারিশ বাগানের দায়কগণ কর্ত্তৃক প্রেরিত মনোহর ব্যাণ্ডবাদ্যে বিহার ও মন্দির মুখরিত হইয়া উঠিয়াছিল। এই ভাবে সমস্ত দিন চলিয়াছিল।

রাত্রি ১১ ঘটিকার সময় ধর্ম্মাঙ্কুর সভাগৃহে আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের সভাপতিত্বে এক মহতী সভার অধিবেশন হয়। সম্পাদক শ্রীযুক্তবাবু বেণীমাধব বড়ুয়া এম, এ মহোদয় সম্পাদকীয় মন্তব্য প্রকাশ ও সভাপতি মহোদয়ের কার্য্যকুশলতার ভূয়সী প্রশংসা করেন। সভাপতি মহোদয় অসুস্থতা নিবন্ধন সংক্ষেপে তাঁহার ভ্রমণ বৃত্তান্ত বর্ণন করিয়া ধর্ম্মবিষয়ে কিছু বলিবার জন্য বেণীবাবুকে অনুরোধ করেন।

সম্পাদক মহোদয় আষাঢ়ী-পূর্ণিমোৎসবের কারণ ও আমাদের কর্ত্তব্য কি সেই বিষয়ে অতি সুন্দর প্রাঞ্জল ভাষায় প্রায় এক ঘণ্টাকাল বক্তৃতা করেন; বাস্তবিক তাঁহার বক্তৃতা অত্যন্ত সময়োপযোগী ও হৃদয়গ্রাহী হইয়াছিল। তৎপর সমবেত সভ্যবৃন্দ পঞ্চশীল গ্রহণ করিলে পর সভাপতি ও সহকারী সভাপতি মহোদয়গণ জনসংঘের জয়গীতি উচ্চারণ করিয়া আশীর্ব্বাদ করেন।

উপসংহারে বৌষ্ট্রীটস্থ "বৌদ্ধ উৎসাহিনী সঙ্গীত সমিতি" কর্ত্তৃক সংকীর্ত্তন গীত হয়। সংকীর্ত্তন বড়ই শ্রুতিমধুর হইয়াছিল। আমরা সর্ব্বান্তঃকরণে সমিতির সাফল্য কামনা করি। রাত্রি ২॥০ টার সময় সভা ভঙ্গ হয়।

---

## ধর্ম্মাঙ্কুরের বিশেষ অধিবেশন।

বিগত ১৩ই পৌষ রবিবার বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভাগৃহে বৌদ্ধদের পরম পবিত্র তীর্থস্থান শ্রীশ্রীকুশীনগরের আবিষ্কার কর্ত্তা লক্ষ্ণৌ মিউজিয়ামের প্রত্নতত্ত্ববিভাগীয় প্রধান কর্ম্মচারী পণ্ডিত শ্রীযুক্ত হীরানন্দ শাস্ত্রী এম, এ, এম, ও, এল মহোদয়ের সংবর্দ্ধনা, বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার অন্যতম

অকৃত্রিম বন্ধু ও বৌদ্ধধর্ম্মের পরম হিতৈষী যশস্বী লেখক "বিদূষক" পত্রের সুযোগ্য সম্পাদক আমাদের পরম সুহৃদ্ পণ্ডিত শ্রীযুত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ মহাশয়কে সদ্ধর্ম্ম-ব্রত উপাধি ভূষণে ভূষিত করিবার জন্য ও ইদানীন্তন বঙ্গীয় বৌদ্ধসমাজের ইতিকর্ত্তব্যতা নির্দ্ধারণ করা মানসে বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভায় এক বিশেষ অধিবেশন আহূত হয়। আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবিরের প্রস্তাবে ও আয়ুষ্মান গুণালঙ্কার মহাস্থবিরের সমর্থনে চট্টগ্রাম বৌদ্ধসমিতির সভাপতি ও চট্টগ্রাম কলেজের পালি-লেক্‌চারার আয়ুষ্মান ধর্ম্মবংশ স্থবির মহোদয় সভাপতির আসন সমলঙ্কৃত করেন। সভার কার্য্যারম্ভে শ্রীমান সতীশচন্দ্র বড়ুয়া ও শ্রীমান রাজেশ্বর বড়ুয়া সুমধুর স্বরে দুইটী বাঙ্গালা কবিতা আবৃত্তি করে। অতঃপর আচার্য্য কৃপাশরণ মহাস্থবির প্রমুখ উপস্থিত ভিক্ষুমণ্ডলী মাঙ্গলিক পালিগাথা পাঠ করিয়া পণ্ডিত হীরানন্দ শাস্ত্রী, পণ্ডিত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় ও উপস্থিত অন্যান্য সভ্যগণের স্বস্তি কামনা করেন এবং সভ্যগণের করতালির মধ্যে আচার্য্য কৃপাশরণ পণ্ডিত হীরানন্দ শাস্ত্রী ও পণ্ডিত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায়কে তাঁহার আশীর্ব্বাদের নিদর্শন স্বরূপ পুষ্পমাল্য উপহার প্রদান করেন। আচার্য্য কৃপাশরণ ও আয়ুষ্মান ধর্ম্মবংশ হিন্দী ভাষায় পণ্ডিত হীরানন্দ শাস্ত্রীকে অভ্যর্থনা করেন এবং বৌদ্ধধর্ম্মের প্রতি পণ্ডিতজীর গভীর ভক্তিশ্রদ্ধার বিষয় সভায় গোচরীভূত করেন। তৎপর আচার্য্য কৃপাশরণ মহাস্থবির, পণ্ডিত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায়ের নিকট বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা ও জগজ্জ্যোতিঃ পত্রের কৃতজ্ঞতা বৌদ্ধজাতির প্রতি পণ্ডিত মহাশয়ের প্রগাঢ় সহানুভূতি, বৌদ্ধভিক্ষুর প্রতি তাঁহার প্রগাঢ় ভক্তি শ্রদ্ধা প্রভৃতি বিষয়ের উল্লেখ করিয়া বলেন, "আজ পণ্ডিত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায়কে তাঁহার সদ্ধর্ম্মপরায়ণতার প্রতিদান দিতে পারি আমাদের আর কি আছে? আছে শুধু আশীর্ব্বাদ এবং এই আশীর্ব্বাদের নিদর্শন স্বরূপ তাঁহাকে বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার পক্ষ হইতে "সদ্ধর্ম্ম-ব্রত" উপাধি প্রদান করিতেছি। মহাস্থবিরের বাক্য

শেষ হইলে পর পণ্ডিত হীরানন্দ শাস্ত্রী মহোদয় সভায় দণ্ডায়মান হইয়া বলেন,—"আজ আমার প্রতি যে কৃপা করা হইয়াছে তজ্জন্য আমি কৃপাশরণ, গুণালঙ্কার ও ধর্ম্মবংশ মহাস্থবির ও উপস্থিত ভদ্র মহোদয়-গণকে ধন্যবাদ প্রদান করিতেছি। বৌদ্ধধর্ম্মের প্রতি আমার গভীর শ্রদ্ধাভক্তি আছে। বাস্তবিকই একসময়ে লোকের ধারণা ছিল যে, বুদ্ধদেব কাল্পনিক ব্যক্তি ছিলেন। নেপালপ্রান্তে একটি স্তম্ভ পাওয়া গিয়াছে, তাহাতে যাহা লিখিত আছে তাহাতে প্রমাণিত হইয়াছে যে, সেই স্থানটীই ভগবান বুদ্ধদেবের জন্মস্থান। গোরক্ষপুর জেলায় থাসিয়া নামে একটি স্থান আছে, ক্যানিংহাম বলিয়াছিলেন, এই স্থানটিই মহা-পরিনির্ব্বাণের স্থান। কিন্তু স্মিথ সাহেব বলেন "এই স্থান মহাপরি-নির্ব্বাণের স্থান নহে।" আমাকে দুই বৎসর পূর্ব্বে ঐ স্থান নির্ণয়ের জন্য নিযুক্ত করা হয়। জঙ্গল কাটাইয়া মৃত্তিকা খনন করিলে পর, অনেক চৈত্য বাহির হইয়া পড়ে। বৃহৎ চৈত্যের অভ্যন্তরে চৌদ্দহাত নীচে একটী তাম্রকুম্ভ প্রাপ্ত হই; তাম্রকুম্ভের উপর তাম্রপাত্রে 'নিদানসুত্ত' খোদিত আছে। সর্ব্বশেষ পংক্তিতে আছে—"মহাপরিনির্ব্বাণ চেতিয়ে তাম্রপট্ট ইতি।" এই অনুশাসন লিপির দ্বারা মহাপরিনির্ব্বাণ চৈত্য বলিয়া প্রমাণিত হইয়াছে। তাম্রকুম্ভের ভিতর কড়ি, বালি, অঙ্গার, ধাতু, মতি ও অন্যান্য রত্ন পাওয়া গিয়াছে। এতদ্‌সঙ্গে একটী ছোট শিশিরে জলের ন্যায় একপ্রকার পদার্থ ছিল। এ সমস্ত লক্ষ্ণৌ মিউজিয়মে রাখা হইয়াছে। উক্ত তাম্রকুম্ভের ভিতর রৌপ্য পাত্রে বৌদ্ধ নরপতি কুমার গুপ্তের নাম খোদিত আছে। সুখের বিষয় এখন সকলেই স্বীকার করিতেছেন যে, থাসিয়াই ভগবান বুদ্ধদেবের মহাপরি-নির্ব্বাণের স্থান। জন্মস্থান লুম্বিনীতেও একটি স্তম্ভ এবং ঐ স্তম্ভের চৌদ্দহাত দূরে আর একটি শালগাছের নিদর্শন পাওয়ায় তাঁহার জন্ম শাল তরুতলে সম্পাদিত হইয়াছিল, এই সকল প্রমাণের উপর নির্ভর করিয়া ঐ স্থানটীকে আবিষ্কার করা হইয়াছে। অনেকে বলেন যে,

পেশোয়ারে কিরূপে বুদ্ধদেবের অস্থি গেল? বুদ্ধদেবের অস্থি আটভাগে বিভক্ত হইয়া রাজা কণিষ্কের রাজধানী পেশোয়ারে (পুরুষপুরে) এক বৃহৎ চৈত্য নির্ম্মাণ করিয়া এক ভাগ অস্থি ঐ চৈত্যমধ্যে রক্ষিত হয় শ্রাবস্তী ভগবানের প্রিয়স্থান, তাম্রপাত্রের অনুশাসন লিপির দ্বারা শ্রাবস্তী ও উজ্জয়িনী আবিষ্কৃত হইয়াছে। বারাণসীতেও বুদ্ধদেবের ধাতু পাওয়া গিয়াছে। তক্ষশিলাতেও বৌদ্ধযুগের বহু নিদর্শন পাওয়া যাইবে, অনেক পাওয়া গিয়াছে। আমি জানি হিন্দু ও বৌদ্ধ ধর্ম্ম এক। হিন্দুরা বুদ্ধদেবকে অবতার বলেন। হিন্দুর নিকট বুদ্ধদেব অবজ্ঞার পাত্র নহেন; বৌদ্ধধর্ম্মের উন্নতি হইলে হিন্দু, বৌদ্ধ উভয় সমাজেরই মঙ্গল হইবে।" অনন্তর পণ্ডিত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় মহোদয় আচার্য্য কৃপাশরণ ও অন্যান্য পূজনীয় ভিক্ষুগণের প্রতি অভিবাদন জানাইয়া আচার্য্য কৃপাশরণ মহোদয় প্রদত্ত "সদ্ধর্ম্ম-ব্রত" এই উপাধি-মাল্যে ভূষিত হইবার পক্ষে তাঁহার অযোগ্যতা এবং বৌদ্ধধর্ম্মের ও বৌদ্ধজাতির প্রতি তাঁহার গভীর অনুরাগের বিষয় বিবৃত করিয়া বলেন—"একটি প্রবাদ বচন আছে—দিন যায় না ক্ষণ যায়। তা' সে কথা মিথ্যা নহে, তবে সেটা কাহারও ভাগ্যে অশুভক্ষণ, কেহ হঠাৎ মারা যায়, কেহ মারা যাইতে যাইতে দৈবাৎ রক্ষা পায়, আর কেহবা হঠাৎ কোন আত্মীয় স্বজনের পিতা পিতামহের মৃত্যুতে ধনবান হইয়া পড়েন, রাজপুত্রেরা রাজা হইয়া পড়েন, কেহবা হঠাৎ কোন সম্মান লাভে কৃত কৃতার্থ হন। আমার আজ তাহাই হইয়াছে। কোথায় পণ্ডিত শাস্ত্রীজীর সহিত আলাপ আপ্যায়নে সুখী হইব! না মহাপ্রাণ মহাস্থবির মহোদয় এক উপাধির বোঝা ঘাড়ে চাপাইয়া দিয়া আমায় বিপদে ফেলিয়া দিলেন। আজ প্রায় ৭ বৎসর পূর্ব্বে যখন সিলোনবাসী মহাত্মা অনাগারিক ধর্ম্মপাল আমার হৃদয়ক্ষেত্রে প্রথম বৌদ্ধধর্ম্ম বীজ বপন করেন, তখন ভাবি নাই যে, পর বৎসর স্বামী পূর্ণানন্দের কৃপায় তাহা অঙ্কুরিত হইয়া পরে মহাস্থবির কৃপাশরণ ও গুণালঙ্কারের স্নেহবারি সিঞ্চনে ক্রমশঃ

বৃদ্ধি প্রাপ্ত হইয়া একদিন তাহাতে এরূপ সুফল উৎপন্ন করিয়া আমায় ধন্য ও কৃতার্থ করিবে। বৌদ্ধসমাজের নিকট হইতে যে অকৃত্রিম স্নেহ ভালবাসা লাভ করিয়াছি, তাহা বিস্মৃত হওয়া আমার পক্ষে কখনই সম্ভবপর হইবে না। আমি অতীব ভক্তি, শ্রদ্ধা ও কৃতজ্ঞতার সহিত এই দান গ্রহণ করিলাম।" অতঃপর কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পালি ইনষ্ট্রাক্টর বহুস্মৃত পিয়সীলি সমণ পুন্নানন্দ মহোদয় বহু যুক্তি ও দৃষ্টান্তের দ্বারা অতিশয় হৃদয়গ্রাহী ভাবে শিক্ষাই যে জগতের সকল উন্নতির মূল এবং শিক্ষাই যে, বৌদ্ধসমাজের প্রধান অভাব তাহা বুঝাইয়া দেন। শ্রীযুক্ত বেণীমাধব বড়ুয়া, এম, এ মহোদয় বহুস্মৃত পিয়সীলি মহোদয়ের বাক্য শিরোধার্য্য করিয়া লইয়া খেদের সহিত প্রকাশ করেন যে দাম্ভিকতার কঠিনাবরণে আবৃত থাকায় এখনও বৌদ্ধসমাজ-ক্ষেত্র শিক্ষাবীজ গ্রহণ করিবার উপযোগী হইতে পারে নাই। শ্রীযুক্ত বাবু অনন্তকুমার বড়ুয়া মহোদয় বৌদ্ধদের মধ্যে দেবদেবীর পূজা শীর্ষক এক সুচিন্তিত প্রবন্ধ পাঠ করিয়া প্রতিপন্ন করেন যে, "হিন্দুধর্ম্মে পূজার্চ্চনা দ্বারা দেবতার মনস্তুষ্টি সাধন করিতে লোককে শিক্ষা দেয়, কিন্তু বৌদ্ধধর্ম্মে মানবই কিরূপে সাধনার স্তরে আরোহণ করিতে করিতে দেবতা ও ব্রাহ্মণ হইতে পারেন তাহা শিক্ষা দিয়া থাকে।" আয়ুষ্মান ধর্ম্মবংশ মহোদয় বলেন,—অদ্য সত্যের অনুরোধে অপ্রিয় হইলেও আমাকে একটি কথা প্রকাশ করিতে হইতেছে, কথাটি এই—"বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা হইতে প্রকাশিত জগজ্জ্যোতিঃ নিজেকে জাতীয় মুখপত্র বলিয়া ঘোষণা করিলেও ইহা এতাবৎকাল সকল বিষয়ে তদনুযায়ী কার্য্য করিতে সমর্থ হয় নাই। আমি এই বিষয়ে শ্রদ্ধেয় সম্পাদক মহাশয়ের মনোযোগ আকর্ষণ করিতেছি। আমার দ্বিতীয় বক্তব্য এই যে, বর্ত্তমান ভিক্ষুসংঘকে সময়ের অনুবর্ত্তী হইয়া দেশ, কাল, পাত্র ও অবস্থা পর্য্যালোচনা করিয়া চলিতে হইবে। বিনয়ের শব্দের প্রতি দৃষ্টিপাত করিলে চলিবে না। উহার সারমর্ম্ম হৃদয়ঙ্গম করতঃ কার্য্যে অগ্রসর হইতে হইবে। স্বর্ণ, রৌপ্য

গ্রহণ সম্বন্ধে বিনয়ের যে নিষেধ আছে, ইহার সারমর্ম্ম এই যে, ভিক্ষুগণ সতত নিষ্কাম হইয়া দান গ্রহণ করিবেন এবং সদ্ধর্ম্মের কল্যাণ সাধনকল্পে তাহা ব্যবহার করিবেন।”

আয়ুষ্মান ধম্মবংশ আসন গ্রহণ করিলে পর আয়ুষ্মান গুণালঙ্কার বলেন, “জগজ্জ্যোতিঃ সম্বন্ধে সভাপতি মহাশয় যাহা যাহা বলিয়াছেন তাহা আমিও স্বীকার করি। জগজ্জ্যোতিঃ যে, এ পর্য্যন্ত সকল বিষয়ে জাতীয় মুখপত্রের ন্যায় কার্য্য করিতে পারে নাই, তাহার প্রধান কারণ আমাদের সমাজে শিক্ষিতের সংখ্যা অল্প এবং ধনসম্পদেরও বিলক্ষণ অভাব। অবশ্য ইহা অতীব সুখের বিষয় যে, বর্ত্তমানে সকলে জগজ্জ্যোতির প্রতি মনোযোগী হইয়াছেন। যদি চট্টগ্রাম বৌদ্ধসমিতি, রেঙ্গুন চট্টলবৌদ্ধ সমিতি ও সকল বৌদ্ধসমিতি জগজ্জ্যোতির প্রতি করুণাদৃষ্টি করেন, অর্থ-সহানুভূতি প্রভৃতি সকলপ্রকারে জগজ্জ্যোতিঃকে সাহায্য দান করেন, জগজ্জ্যোতিঃ অবশ্যই নিজেকে জাতীয় মুখপত্রের অনুযায়ী কার্য্য করিতে যত্নবান হইবে।” সর্ব্বশেষে আচার্য্য কৃপাশরণ মহাস্থবির মহোদয় বক্তৃগণের বক্তৃতা সম্বন্ধে স্বীয় মন্তব্য প্রকাশ করেন। তৎপর তিনি পণ্ডিত হীরানন্দ শাস্ত্রী, পণ্ডিত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় ও সভাপতি মহোদয়কে ধন্যবাদ প্রদান করিলে পর, বাবু হেক মগধ অনিত্যতা বিষয়ক গান করিয়া সভাকে তন্ময় করেন। অতঃপর সভা ভঙ্গ হয়।

---

## ধর্ম্মাঙ্কুরে মহিলা-সম্মিলনী। *

বিগত ২৫শে মাঘ, ৭ই ফেব্রুয়ারী রাত্রি ৭ ঘটিকার সময় উক্ত সম্মিলনীর তৃতীয় অধিবেশন সুসম্পন্ন হইয়া গিয়াছে। সভার প্রারম্ভে মহিলাগণ ত্রিরত্নের পূজা করিয়া নিম্নলিখিত বিষয়গুলি আলোচনা করিয়াছিলেন।

---

* ১৯১৩ খৃষ্টাব্দের সেপ্টেম্বর মাসে মহিলা সম্মিলনী প্রতিষ্ঠিত হয়।

শ্রীমতী বামাসুন্দরী বড়ুয়া "আবাহন", কুমারী ভানুমতী বড়ুয়া "নিবেদন" (কবিতা), ও "মঙ্গলসূত্র—অর্থসহ", শ্রীমতী সুন্দরী দেবী বড়ুয়া "বুদ্ধবন্দনা" ( কবিতা ), শ্রীমতী ভুবনতারা বড়ুয়া "একবৃন্তে" ( কবিতা ), শ্রীমতী গিরীবালা বড়ুয়া "কুসুমের আত্ম-বিকাশ ( কবিতা ), শ্রীমতী নিস্তারিণী বড়ুয়া "ময়ূর পরিত্রাণ", শ্রীমতী প্রাণেশ্বরী বড়ুয়া "মহিলার কার্য্য", শ্রীমতী প্রিয়বালা বড়ুয়া "নারীর ভালবাসা", কুমারী প্রমিলা বড়ুয়া "শীলের ফল বর্ণন" ও "জয়মঙ্গল গাথা" অর্থ সহ, কুমারী তরুবালা বড়ুয়া "বিনয়" ( ইংরেজী কবিতা ), শ্রীমতী প্রমোদাসুন্দরী বড়ুয়া "বিদায় অঞ্জলী", কুমারী সুমতীবালা বড়ুয়া "আত্মশোক" ( কবিতা ), কুমারী শৈলবালা বড়ুয়া "জননী" ( কবিতা ), কুমারী কিরণবালা বড়ুয়া "পরিতপ্ত" ( কবিতা ), কুমারী সুরবালা চৌধুরাণী "বেস্‌সন্তর ও বণিক জাতক" প্রভৃতি।

কুমারী সুরবালা চৌধুরাণী ও শ্রীমতী নলিনীসুন্দরী বড়ুয়া স্বহস্তে কয়েক প্রকার লেস ও জড়ির দ্বারা প্রস্তুত কয়েক প্রকার শিল্প-কার্য্য প্রদর্শন করিয়াছিলেন। আরও কয়েক জন মহিলা এবিষয়ে যত্নবতী হইয়াছেন বলিয়া জানিতে পারিয়াছি। মহিলা সম্মিলনীর তৃতীয় অধি-বেশনের কার্য্য কলাপ অবগত হইয়া বেশ অনুমিত হইতেছে যে, বর্ত্তমান বৌদ্ধমহিলা-সমাজও উত্তরোত্তর উন্নতির পথে অগ্রসর হইতেছে। ত্রিরত্নের নিকট প্রার্থনা করি, আবার বৌদ্ধ মহিলা-সমাজ ও সমগ্র ভারত মহিলা-সমাজ জাগিয়া উঠুক। স্ত্রীশিক্ষার সুফল উৎপন্ন হউক, আবার জগতের এক প্রান্ত হইতে অপর প্রান্ত পর্য্যন্ত ভারত রমণীর নাম প্রতি-ধ্বনিত হউক। এই সম্মিলনীর উৎসাহ বর্দ্ধনার্থ ফতেনগর নিবাসী শ্রীযুক্ত বাবু শ্রীধর বড়ুয়া আর্থিক সাহায্য করিয়া ধন্যবাদের পাত্র হইয়াছেন।

---

## স্বর্গগত ৺রাজচরণ বড়ুয়ার মৃত্যু-উপলক্ষে—

## শোকসভা।

গত ২১শে অগ্রহায়ণ ৭ই ডিসেম্বর শনিবার রাত্রি ১০ ঘটিকার সময় ধর্ম্মাঙ্কুর সভা-ভবনে স্বর্গগত ৺রাজচরণ বড়ুয়া মহাশয়ের মৃত্যু-উপলক্ষে শোক-প্রকাশার্থ এক সভার অধিবেশন হয়, সভায় বহুসংখ্যক লোক উপস্থিত হইয়াছিলেন। ধর্ম্মাঙ্কুর সভার সভাপতি আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় সভাপতির আসন গ্রহণ করেন। সভাপতি, বাবু শ্রীধর বড়ুয়া, মাষ্টার বাবু অন্নরাচরণ বড়ুয়া, বাবু অনন্তকুমার বড়ুয়া, বাবু রেফমগধ ও গুণালঙ্কার মহোদয়গণ স্বর্গগত ৺রাজচরণ বড়ুয়ার গুরুভক্তি, ধর্ম্মপরায়ণতা, বদান্যতা প্রভৃতি সদ্‌গুণাবলী-বিষয় বর্ণনা করেন। তৎপর রাজচরণ বাবুর পারলৌকিক মঙ্গলোদ্দেশ্যে সভ্যবৃন্দ পঞ্চশীল গ্রহণ করনান্তর বুদ্ধসমীপে দীপপূজা করিয়াছিলেন। রাত্রি ১টার সময় সভা ভঙ্গ হয়।

---

## বিহারদায়ক স্বর্গগত ৺নবীনচন্দ্র বড়ুয়ার মৃত্যু-উপলক্ষে—

## শোকসভা।

বিগত ৩১শে জ্যৈষ্ঠ রবিবার রাত্রি ১১ ঘটিকার সময় ধর্ম্মাঙ্কুর সভাগৃহে স্বর্গগত ৺নবীনচন্দ্র বড়ুয়ার মৃত্যু-উপলক্ষে শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবিরের সভাপতিত্বে এক শোক-সভা আহূত হয়। সভার প্রারম্ভে সভ্যবৃন্দ বুদ্ধ সমীপে দীপ পূজা করতঃ পঞ্চশীল গ্রহণ করনান্তর অর্জ্জিত পুণ্যের অংশ মৃত মহাত্মাকে দান করেন। সভাপতি মহোদয় উক্ত নবীন বাবুর সদ্‌গুণাবলীর বিষয় আলোচনা করিলে পর, রাত্রি ১টার সময় সভাভঙ্গ হয়।

---

## শোকসংবাদ।

বিগত কয়েক বৎসরের মধ্যে বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা অতি অসময়ে নিম্নলিখিত কয়েকজন অকৃত্রিম, পরম হিতৈষী, সজ্জন প্রিয় ও মহাপ্রাণ বন্ধু হারাইয়া গভীর মর্ম্মবেদনা ভোগ করিতেছে। তাঁহারা জীবিত থাকিলে আমরা হয়ত এই সভাকে সম্পূর্ণ নূতন ভাবে দেখিতে পাইতাম। সভার রীত্যনুসারে নিম্নে তাঁহাদের নাম প্রদত্ত হইল।

চট্টগ্রাম, হাজারিচর নিবাসী স্বর্গীয় রসিকচন্দ্র বড়ুয়া, পাঁচরিয়া নিবাসী স্বর্গীয় শ্রীধন চৌধুরী ও কলিকাতা মলঙ্গালেনস্থ স্বর্গীয়া চিন্তামণি বড়ুয়া ১৯১২ খৃষ্টাব্দে, কলিকাতাস্থ স্বর্গীয় বিপিনবিহারী সান্যাল, কর্ত্তালা-নিবাসী স্বর্গীয় সুখরাজ চৌধুরী ১৯১৩ খৃষ্টাব্দে, স্বর্গগত ডিষ্ট্রীক্ট ম্যাজিষ্ট্রেট অমৃতলাল মুখোপাধ্যায়, বৌষ্ট্রীটস্থ ৺রাজচরণ বড়ুয়া, মলঙ্গালেনস্থ বিহার নায়ক ৺নবীনচন্দ্র বড়ুয়া ১৯১৪ খৃষ্টাব্দে ইহধাম পরিত্যাগ করেন। তাঁহারা বহু বৎসরকাল এই সভার মেম্বার পদে অধিষ্ঠিত থাকিয়া নানা প্রকারে ইহার হিতসাধন করিয়াছিলেন।

আমারা সভার পক্ষ হইতে উক্ত মহাত্মগণের পারলৌকিক মঙ্গল কামনা করিতেছি।

সভাপতি।



# বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা।

## দ্বাবিংশ বার্ষিক অধিবেশন।

### সভাপতি—

আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির।

### সহকারী সভাপতি—

জ্ঞানরত্ন কবিধ্বজ শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির।

### সম্পাদক—

শ্রীযুক্ত বেণীমাধব বড়ুয়া, এম, এ।

### সহকারী সম্পাদক—

শ্রীমৎ কালীকুমার মহাস্থবির।

### কার্য্যাধ্যক্ষগণ।

| | | |
|---|---|---|
| শ্রীযুক্ত বাবু অন্নদাচরণ বড়ুয়া মাষ্টার, | সাং বৈদ্যপাড়া, | চট্টগ্রাম। |
| " মহেশচন্দ্র বড়ুয়া, | সাং মেহেরহাটি, | ঐ |
| " কুঞ্জলাল বড়ুয়া, | সাং ঐ | |
| " অর্জ্জুনচন্দ্র বড়ুয়া, | সাং বাথুয়া | ঐ |
| " অশ্বিনীকুমার বড়ুয়া, | সাং তেকোটা, | ঐ |
| " নবীনচন্দ্র বড়ুয়া, | সাং মেহেরহাটি, | ঐ |
| " কবিনন্দন চৌধুরী | সাং উনাইনপুরা, | ঐ |
| " তরণী সেন বড়ুয়া, | সাং ঐ | ঐ |
| " পুষ্করচন্দ্র বড়ুয়া, | বৌষ্ট্রীট, | কলিকাতা। |
| " অকীর্ণমোহন বড়ুয়া | সাং কপালিটোলা, | কলিকাতা। |

উপাসক শ্রীপঞ্চানন বড়ুয়া, বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার, কলিকাতা।

শ্রীযুক্ত বাবু কিশোরী মোহন বড়ুয়া, সাং ঐ ঐ

একাউন্টেন্ট—শ্রীযুক্ত সুবলচন্দ্র সওদাগর, সাং পাঁচরিয়া, চট্টগ্রাম।

———

# বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার মেম্বরগণ।

১। শ্রীযুক্ত ধর্ম্মপাল ভিক্ষু, "সুধর্ম্মানন্দ বিহার" শীলক চট্টগ্রাম।

২। শ্রীযুক্ত বাবু ভূতনাথ মিত্র, ম্যানেজার নিউব্রিটেনিয়া প্রেস,
৭৮ নং আমহার্ষ্ট ষ্ট্রীট্, কলিকাতা।

৩। " অনন্তকুমার বড়ুয়া, ৪নং মেটকাফ্ লেন, ঐ

৪। " শরচ্চন্দ্র বড়ুয়া, পুলিশ সব্ইনস্পেক্টর, সাং বরিয়া,
চট্টগ্রাম।

৫। " প্রসন্নকুমার বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ

৬। " ধর্ম্মরাজ বড়ুয়া সাং উনাইনপুরা, ঐ

৭। " বিপ্রদাস মুচ্ছদ্দি, সাং পাহাড়তলী, ঐ

৮। " হরকুমার সওদাগর, সাং বঙ্গজোয়ারা, ঐ

৯। " মহারাজ মহাজন, সাং মুকুটনাইট, ঐ

১০। " কালীকুমার বড়ুয়া, সাং তেকোটা, ঐ

১১। " মইয়ফুরু বড়ুয়া, সাং চেনামতী, ঐ

১২। " প্রিয়নাথ চৌধুরী, সাং আন্ধারমাণিক, ঐ

১৩। " চন্দ্রকুমার চৌধুরী, সাং গাওরগাঁ, ঐ

১৪। " শ্রীধর বড়ুয়া, সাং ফতেনগর, ঐ

১৫। " পুষ্করচন্দ্র বড়ুয়া, ২১।৮ বৌষ্ট্রীট্, কলিকাতা।

১৬। " নন্দকুমার বড়ুয়া, সাং বাথুয়া, চট্টগ্রাম।

১৭। " যুবরাজ চৌধুরী, সাং তেকোটা, ঐ

১৮। " হিরুলাল বড়ুয়া, ৮ নং ললিতমোহন দাসের লেন,
কপালিটোলা, কলিকাতা।

১৯। " মহেন্দ্রলাল বড়ুয়া, ১১নং ললিতমোহন দাসের লেন,
কপালিটোলা কলিকাতা।

২০। শ্রীযুক্ত বাবু কৃষ্ণচন্দ্র বড়ুয়া, সাং গোয়ালপাড়া, চট্টগ্রাম। বর্ত্তমান লক্ষ্ণৌ।

২১। „ দুর্য্যোধন বড়ুয়া, সাং ঠেগরপুণি, বর্ত্তমান লক্ষ্ণৌ, ঐ

২২। „ প্যারীমোহন চৌধুরী, সাং পাহাড়তলী, ঐ বর্ত্তমান লক্ষ্ণৌ।

২৩। „ অরুণচন্দ্র চৌধুরী, সাং পাঁচরিয়া, ঐ

২৪। „ সুবলচন্দ্র সওদাগর, সাং পাঁচরিয়া, ঐ

২৫। „ লক্ষ্মীচরণ তালুকদার, সাং কর্ত্তালা, ঐ

২৬। ভূতপূর্ব্ব সম্পাদক শ্রীযুক্ত কৈলাসচন্দ্র চৌধুরী, সাং কর্ত্তালা, ঐ

২৭। শ্রীযুক্ত বাবু নীলকমল বড়ুয়া, সাং বাকখালি, ঐ

২৮। „ অখিলচন্দ্র বড়ুয়া, সাং কর্ত্তালা, ঐ

২৯। „ অন্নদাচরণ বড়ুয়া, সাং বেলখাইন, ঐ

৩০। „ রাজকুমার বড়ুয়া, সাং পিঙ্গলা, ঐ

৩১। „ মহেশচন্দ্র তালুকদার, সাং নাগধর, ঐ

৩২। „ অন্নদাচরণ বড়ুয়া, সাং জ্যৈষ্ঠপুরা, ঐ

৩৩। ডাক্তার যুবরাজ বড়ুয়া, সাং করল, ঐ

৩৪। শ্রীযুক্ত বাবু অভয়াচরণ সওদাগর, করৈয়া নগর, সাতকানীয়া, ঐ বর্ত্তমান কাইংজক বাজার।

৩৫। „ সূর্য্যধন বড়ুয়া সাং মুকুটনাইট, চট্টগ্রাম।

৩৬। „ ভীষ্মনাথ চৌধুরী, সাং তেকোটা, ঐ

৩৭। „ বৈদ্যনাথ বড়ুয়া, সাং মুকুটনাইট, ঐ

৩৮। „ প্যারীলাল বড়ুয়া, সাং ওয়ারিশবাগান, কলিকাতা।

৩৯। সঙ্গীতাধ্যাপক শ্রীযুক্ত সর্ব্বানন্দ বড়ুয়া, সাং রাউজান, চট্টগ্রাম।

৪০। শ্রীযুক্ত বাবু রামকুমার বড়ুয়া, সাং হোয়ারাপাড়া, ঐ

৪১। „ রজনীকান্ত চৌধুরী, সাং ওয়ারিশ বাগান, কলিকাতা।

৪২। „ ছাত্তাংপ্রু বড়ুয়া, সাং পাঁচরিয়া, চট্টগ্রাম।

৪৩। শ্রীযুক্ত বাবু উমাচরণ চৌধুরী, সাং লাখেরা, চট্টগ্রাম।
৪৪। " যুধিষ্ঠির বড়ুয়া, সাং কর্ত্তালা। ঐ
৪৫। " দিগাম্বর বড়ুয়া, হিতৈষিণীর সম্পাদক, করৈয়ানগর, সাতকানীয়া, চট্টগ্রাম। বর্ত্তমান কাইংজক বাজার।
৪৬। " রমেশচন্দ্র বড়ুয়া, সাং হাসিমপুর, আইজল।
৪৭। সঙ্গীতাধ্যাপক শ্রীযুক্তবাবু উপেন্দ্র লাল চৌধুরী, ৭১।৭৩ মলঙ্গালেন, কলিকাতা।
৪৮। সেবাব্রত শ্রীযুক্ত বাবু শশীপদ বন্দ্যোপাধ্যায়, ২১০।৩।২ কর্ণওয়ালিস্ ষ্ট্রীট্, কলিকাতা।
৪৯। শ্রীযুক্তবাবু হরগোবিন্দ বড়ুয়া, সাং হোয়ারাপাড়া, চট্টগ্রাম।
৫০। " মমকৃষ্ণ বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ
৫১। " নবীনচন্দ্র বড়ুয়া, সাং করৈলডাঙ্গা, ঐ
৫২। " উপেন্দ্রলাল চৌধুরী, সাং বৈদ্যপাড়া, ঐ
৫৩। " রেফমগধ বড়ুয়া, সাং ঠেগরপুণি, ঐ
৫৪। " নবীনচন্দ্র চৌধুরী, সাং ঠেগরপুণি, ঐ
৫৫। " অমৃতলাল বড়ুয়া, মলঙ্গালেন কলিকাতা।
৫৬। " ব্রজেন্দ্র রঞ্জন মুৎসুদ্দি সাং পাহাড়তলী, ঐ
৫৭। " হরিপদ চৌধুরী ২৬ নং কর্ণওয়ালিশষ্ট্রীট্ কলিকাতা।
৫৮। " বৈরাজচন্দ্র বড়ুয়া, সাং ভাণ্ডারগাঁও, চট্টগ্রাম।
৫৯। " চন্দ্রমোহন বড়ুয়া, সাং বেতাগী, ঐ
৬০। " যামিনীকুমার বড়ুয়া, সাং বেলখাইন, ঐ
৬১। " যুবরাজ বড়ুয়া, সাং কেঁয়াগর, ঐ
৬২। " কবিরাজ রাজচন্দ্র তালুকদার সাং পাহাড়তলী, ঐ
৬৩। শ্রীযুক্ত বাবু গুরাধন বড়ুয়া, সাং উনাইনপুরা, ঐ
৬৪। " রামকুমার তালুকদার, সাং তুলাবাড়ীয়া, ঐ
৬৫। " ক্ষেত্রমোহন বড়ুয়া, সাং লাখেরা, ঐ

৬৬। শ্রীযুক্ত বাবু কেয়াপ্রু বড়ুয়া, সাং উনাইনপুরা চট্টগ্রাম।
৬৭। „ লক্ষীন্দর বড়ুয়া, সাং বেলখাইন, ঐ
৬৮। ড্রয়িংমাষ্টার শ্রীযুক্তবাবু হরকিশোর চৌধুরী,সাং সাতবাড়ীয়া,ঐ
৬৯। শ্রীযুক্ত বাবু মনমোহন বড়ুয়া, সাং লাখেরা, ঐ
৭০। ওভারসিয়ার শ্রীযুক্ত বাবু বিপিনচন্দ্র বড়ুয়া, সাং রাউজান, ঐ
৭১। ডাক্তার শ্রীযুক্ত বাবু প্যারীমোহন বড়ুয়া, সাং আবুরখীল ঐ
৭২। শ্রীযুক্ত বাবু বিকর্ণ বড়ুয়া সওদাগর, সাং আবুরখীল ঐ
৭৩। ডাক্তার শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র বড়ুয়া, সাং জলদি ঐ
৭৪। শ্রীযুক্তবাবু পুলিনবিহারী চৌধুরী সওদাগর,সঙ্গুভেলি টি কোম্পানি।
১৪৯ নং ধর্ম্মতলা ষ্ট্রীট, কলিকাতা।
৭৫। উকিল শ্রীযুক্ত বাবু উমেশচন্দ্র মুৎসুদ্দি
সাং পাহাড়তলী, চট্টগ্রাম।
৭৬। সবরেজিষ্টার শ্রীযুক্তবাবু অধরলাল বড়ুয়া, সাং পাহাড়তলী, ঐ
৭৭। স্কুল সব্ইনস্পেক্টর শ্রীযুক্তবাবু বিপিনচন্দ্র মুৎসুদ্দি,পাঁচখাইনঐ
৭৮। শ্রীযুক্ত বাবু দশরথ বড়ুয়া, সাং কেয়াগড়, ঐ
৭৯। „ কৃষ্ণচন্দ্র বড়ুয়া, সাং তিসরী, ঐ
৮০। পালিশিক্ষক শ্রীযুক্ত বাবু অনন্তকুমার বড়ুয়া,
সাং আন্ধারমাণিক ঐ
৮১। একাউণ্টেণ্ট শ্রীযুক্তবাবু সুরেন্দ্রনাথ চক্রবর্ত্তী সাং বর্দ্ধমান।
৮২। শ্রীযুক্ত বাবু বীরভদ্র বড়ুয়া, সাং কেঁয়াগড়, চট্টগ্রাম।
৮৩। „ নবরাজ বড়ুয়া, সাং হরিঘর, ঐ
৮৪। „ উপেন্দ্রলাল চৌধুরী সাং কর্ত্তালা, ঐ
৮৫। ডাক্তার শ্রীযুক্ত বীরেন্দ্রলাল বড়ুয়া,
সঙ্গুভেলি মেডিকেল হল আকিয়াব।
৮৬। শ্রীযুক্ত বাবু জ্ঞানেন্দ্রলাল চৌধুরী, সঙ্গুভেলি টি কোম্পানি
৮৪ ড্যালহৌসী ষ্ট্রীট রেঙ্গুন।

৮৭। শ্রীযুক্ত বাবু মহানন্দ চৌধুরী, সাং কর্ত্তালা, চট্টগ্রাম।
৮৮। " হরিশচন্দ্র চৌধুরী, সাং কর্ত্তালা, ঐ
৮৯। " জমিদার শ্রীযুক্ত বাবু সতীশচন্দ্র পাল,
সাং চাঁদপুর, নরায়ণগঞ্জ হাং সাং কামাদং বাজার, আকিয়াব।
৯০। শ্রীযুক্ত বাবু দীনবন্ধু বড়ুয়া, মাষ্টার, সাং হায়েদচক্ষা, চট্টগ্রাম।
৯১। " রমেশচন্দ্র বড়ুয়া, বৌদ্ধ বালক হিতৈষিণীর সহ-সম্পাদক,
সাং কবৈয়া নগর সাতকানীয়া চট্টগ্রাম।
৯২। " যুবরাজ বড়ুয়া সাং উনাইনপুরা, ঐ
৯৩। " প্রসন্নকুমার বড়ুয়া, সওদাগর, হায়েদচক্ষা ঐ
৯৪। সবডেপুটী কালেক্টর শ্রীযুক্ত রেবতী রমণ বড়ুয়া, এম.এ, বি, এল,
পাহাড়তলা, চট্টগ্রাম।
৯৫। সবডেপুটী কালেক্টর শ্রীযুক্ত বাবু উমাচরণ বড়ুয়া, সাং রত্নপালং
চট্টগ্রাম।
৯৬। শ্রীযুক্ত বাবু কমলাকান্ত বড়ুয়া, সাং পাঁচরিয়া,
৯৭। উপাসিকা শ্রীমতী যমুনা বড়ুয়া, সাং কর্ত্তালা, ঐ
৯৮। শ্রীমতী মহেশ্বরী বড়ুয়া, মলঙ্গালেন, কলিকাতা।
৯৯। শ্রীমতী মাসু ( ব্রহ্মদেশীয় মহিলা ) ১৭ টিরেটী বাজার, ঐ



# বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার দ্বাবিংশ বর্ষের জমাখরচের হিসাব।

**জমা—**

| | |
|---|---|
| মেম্বরগণের প্রদত্ত | ৪৯০৲ টাকা। |
| এককালীন দান | ১৫৲ |
| বৈশাখী-পূর্ণিমা উপলক্ষে দানপ্রাপ্ত | ১০৩৲ |
| সভাপতি শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবিরকর্ত্তৃক দান | ৩০০৲ |
| মোট— | ৯০৮৲ |

জমা— ৯০৮৲

খরচ— ৮৭২।৶৫

অবশিষ্ট—৩৫॥০১৫

**খরচ—**

| | |
|---|---|
| অনুষ্ঠান পত্র, চিঠিছাপান ও ডাকে পাঠাইবার খরচ— | ২২॥৵০ |
| সভা সজ্জিত করা— | ১৮৲ |
| কেরোসিন তৈল ও সুগন্ধি দ্রব্যাদি— | ২৫৲ |
| রোসনচৌকী নহবৎ প্রভৃতি বাদ্যকরগণের মজুরী— | ৩২॥০ |
| পাকা বেহারা ও চাকরের বেতন— | ১৫৲ |
| চিমনি, গ্লাস, কাপড় ধোলাই ও অন্যান্য খরচ প্রভৃতি— | ২০॥৵০ |
| আশ্বিনী পূর্ণিমার অধিবেশন হইতে ১৪টী অধিবেশনে সভ্যবৃন্দকে জলযোগ করান ও আনুষঙ্গিক খরচ— | ২০০৲ |
| কার্য্য-বিবরণী ( ইং বাং ) ছাপান ও ডাকে পাঠাইবার খরচ— | ১২৫৲ |
| গত বৎসরের-ধার দেওয়া— | ১১৩।৶৫ |
| সভাপতি মহোদয় কর্ত্তৃক চট্টগ্রামের বিভিন্ন স্থানের স্কুল সমূহে দান— | ৩০০৲ |
| মোট— | ৮৭২।৶৫ |

হিসাব পরিষ্কার পাইলাম।

একাউন্টেণ্ট—

শ্রীসুবলচন্দ্র সওদাগর।

## বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার নির্ম্মাণ ও লক্ষ্ণৌ বোধিসত্ত্ব বিহার নির্ম্মাণের প্রারম্ভ হইতে ১৯১৪ খৃষ্টাব্দের আশ্বিন মাস পর্য্যন্ত যাবতীয় আয় ব্যয়ের হিসাব।

**জমা—**

পূর্ব্ব পূর্ব্ব বৎসরের ও ১৯১৩ খৃষ্টাব্দের আশ্বিন মাস পর্য্যন্ত জমা— ৪০৭৭২৮৭॥

দাতব্য বাক্সে প্রাপ্ত— ৮৪॥/০

বিহার পরিদর্শন পুস্তকে লিখিত মহাত্মগণের দান— ৭০৲

কলিকাতা বার্ষিক চাঁদা ও অন্যান্য দানপ্রাপ্ত— ১০০৲

সিলংপ্রবাসী হইতে শ্রীযুক্ত ক্ষেমানন্দ বড়ুয়া মারফতে প্রাপ্ত—২২৲

লাইব্রেরী উপলক্ষে দান-প্রাপ্ত— ৪০৲

বাঙ্গামাটী ও চট্টগ্রামের অন্তর্গত কর্ণফুলী নদীর উত্তর ও দক্ষিণকূলে চাঁদা প্রাপ্ত— ৯০০৲

আসাম ডিব্রুগড় ডুমডুমা প্রভৃতি স্থানে চাঁদাপ্রাপ্ত— ১২৫৲

বিভিন্ন স্থান হইতে প্রেরিত—১৪০৲

মোট—৪২২৫৪।/৭॥

মোট জমা—৪২২৫৪।/৭॥

মোট খরচ—৪০৪৪১৸৵৫

অবশিষ্ট—১৮১২।৴২॥

**খরচ—**

পূর্ব্ব পূর্ব্ব বৎসরের ও ১৯১৩ খৃষ্টাব্দের আশ্বিন মাস পর্য্যন্ত খরচ— ৪০১৯১৸৵৫

বিহার চুণকাম ও রং দেওয়া প্রভৃতি খরচ— ৫০৲

লাইব্রেরীর পুস্তক খরিদ ও বাইণ্ডিং প্রভৃতি খরচ—১০০৲

সভাপতি মহোদয় চাঁদা সংগ্রহার্থ চট্টগ্রাম আসাম পরিভ্রমণের খরচ— ১০০৲

মোট খরচ—৪০৪৪১৸৵৫

# কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউসন।

(১৯১৩ খৃষ্টাব্দের ১৫ই নবেম্বর স্থাপিত)

বৌদ্ধ বালকবালিকাগণের মধ্যে শিক্ষা বিস্তার করা, বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার একটি প্রধান উদ্দেশ্য হইলেও কর্ম্মবীর মহাস্থবির কৃপাশরণ মহোদয় নানা গুরুতর কার্য্যে ব্যাপৃত থাকায় এতদিন উক্ত মহৎ উদ্দেশ্য প্রকৃত পক্ষে কার্য্যে পরিণত করিবার অবসর প্রাপ্ত হন নাই। ১৯১৩ খৃষ্টাব্দের অক্টোবর মাসে তাঁহার সেই মহৎ উদ্দেশ্য কার্য্যে পরিণত করিবার মানসে তিনি স্থানীয় কয়েকজন উৎসাহী বৌদ্ধযুবক লইয়া এক কমিটী গঠন করতঃ "কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউসন" (institution) নামে এক উচ্চ প্রাথমিক বিদ্যালয় স্থাপন করেন। বর্ত্তমান সময়ে এই বিদ্যালয়ের কার্য্য অতীব সুচারুরূপে সম্পন্ন হইতেছে। এই বিদ্যালয়টি উচ্চ প্রাথমিক বিদ্যালয় হইলেও বাঙ্গালা ভাষার সহিত ইংরেজি ভাষাও এরূপ ভাবে শিক্ষা দেওয়া হইতেছে যে, যেন ছাত্রগণ এই বিদ্যালয়ের পাঠ সমাপন করিয়া কোন H. E. School এর 7th class এ ভর্ত্তি হইতে পারে। বর্ত্তমান এই বিদ্যালয়ে বালক বালিকার সংখ্যা ৪২ জন, তন্মধ্যে ২৬ জন বালক ও ১৬ জন বালিকা। ১ জন মুসলমান বালক ও দুইজন হিন্দু বালিকা ব্যতীত অপর সকল বালক বালিকাই বৌদ্ধ। বর্ত্তমান সময় ২ জন বালক 4th Standard, ২ জন 3rd standard এবং অপর বালক বালিকা Infant classএ পড়ে। নিম্নে উক্ত বিদ্যালয়ের উদ্দেশ্য, নিয়মাবলী ও মেম্বরগণের নামের তালিকা প্রদত্ত হইল।

উদ্দেশ্য—

অত্রত্য বৌদ্ধ বালকবালিকাদিগের শিক্ষার পথ সুগম করাই এই বিদ্যালয়ের একমাত্র উদ্দেশ্য।

## নিয়মাবলী—

১। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার প্রতিষ্ঠাতা ও সভাপতি স্বনামধন্য কর্ম্মবীর আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের নামে এই বিদ্যালয়ের নাম, 'কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউসন' রাখা হইল। যতদিন এই বিদ্যালয় বিদ্যমান থাকিবে ততদিন কেহ ইহার নাম পরিবর্ত্তন করিতে পারিবেন না।

২। এই বিদ্যালয়ের শিক্ষার্থী কোন বালকবালিকা হইতে বেতন লওয়া হইবে না।

৩। এই বিদ্যালয়ের যাবতীয় ব্যয় নির্ব্বাহার্থ ধর্ম্মাঙ্কুর সংশ্লিষ্ট একটী ফণ্ড থাকিবে। এই ফণ্ডের টাকা এই বিদ্যালয় ভিন্ন অপর কোন সম্পর্কে ব্যয়িত হইতে পারিবে না।

৪। এই বিদ্যালয়ের পরিচালন কার্য্যের সহায়তা কল্পে একটী সাধারণ সমিতি গঠিত থাকিবে।

৫। যাঁহারা মাসিক অন্যূন এক টাকা চাঁদা দিবেন তাঁহারা সাধারণ সমিতির মেম্বর শ্রেণীভুক্ত হইতে পারিবেন।

৬। বিদ্যালয়ের কার্য্য পর্য্যবেক্ষণ ও সুপরিচালনকল্পে একটী কার্য্য-নির্ব্বাহক সমিতি গঠিত থাকিবে। এই সমিতিতে সাধারণ সমিতি হইতে নির্ব্বাচিত তেরজন মেম্বর থাকিবেন। এতদ্ভিন্ন সভাপতি, সহকারী সভাপতি, সম্পাদক, পরিদর্শক এবং বিদ্যালয়ের প্রধান শিক্ষক কার্য্য-নির্ব্বাহক সমিতিতে স্থান পাইবেন।

৭। কার্য্য-নির্ব্বাহক সমিতির মেম্বরগণ দুই বৎসরের জন্য নির্ব্বাচিত হইবেন ; দুই বৎসর পরে তাঁহাদিগকে পুনঃ নির্ব্বাচিত হইবার অধিকার দেওয়া যাইবে। সাধারণ সমিতির মেম্বরগণ ভোটের দ্বারা কার্য্য-নির্ব্বাহক সমিতির মেম্বরগণ নির্ব্বাচিত হইবেন। যাঁহারা মাসিক অন্যূন দুই টাকা চাঁদা দিবেন, কার্য্য-নির্ব্বাহক সমিতির মেম্বর হইতে তাঁহাদের দাবী থাকিবে।

৮। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি ও সহকারী সভাপতি যথাক্রমে উক্ত সাধারণ সমিতি ও কার্য্য নির্ব্বাহক সমিতির সভাপতি ও সহকারী সভাপতি থাকিবেন। এতদ্ব্যতীত তাঁহাদিগকে কোষাধ্যক্ষের কার্য্যভার দেওয়া হইবে। সহকারী সম্পাদকগণ কার্য্য-নির্ব্বাহক সমিতি হইতে নির্ব্বাচিত হইবেন।

৯। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সম্পাদক বিদ্যালয়-পরিদর্শকের কার্য্য করিবেন।

১০। বিদ্যালয় সম্পর্কীয় সকল কার্য্য কার্য্যনির্ব্বাহক সমিতির পরামর্শানুসারে করিতে হইবে। সম্পাদক ও প্রধান শিক্ষক কার্য্য-নির্ব্বাহক সমিতি আহ্বান করিতে পারিবেন। অন্যূন ৫ পাঁচজন মেম্বর উপস্থিত থাকিলে সমিতির কার্য্য চলিতে পারিবে। অধিক সংখ্যক মেম্বরের ভোট লইয়া বিষয় নির্দ্ধারিত হইবে।

১১। কার্য্য-নির্ব্বাহক সমিতির নির্দ্দেশমতে ফণ্ডের টাকা ব্যয়িত হইবে। দৈবাৎ কোন কার্য্য উপস্থিত হইলে সমিতির বিনানুমতিতে সভাপতি মহোদয় ঊর্দ্ধসংখ্যা দশ টাকা পর্য্যন্ত ব্যয় করিতে পারিবেন। কার্য্যনির্ব্বাহক সমিতি আবশ্যক মনে করিলে বিদ্যালয় সংক্রান্ত প্রথম নিয়ম ব্যতীত অন্যান্য নিয়ম সমূহ পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন করিতে পারিবেন।

১২। বৈশাখ মাসের ১লা তারিখ হইতে বিদ্যালয়ের বৎসর গণনা করা হইবে। ঐ তারিখে সাধারণ সমিতির অধিবেশন, পুরস্কার বিতরণ ও বিদ্যালয়ের বার্ষিক রিপোর্ট পাঠ হইবে।

১৩। কোন সদাশয় মাহাত্মা এক কালীন দান করিতে চাহিলে তাহা সাদরে গৃহীত হইবে।

১৪। মেম্বরগণের দেয় চাঁদা প্রতি মাসের ১৫ই কিম্বা তৎপূর্ব্ব তারিখে সভাপতির নিকট জমা দিতে হইবে।

১৫। বিদ্যালয়ের বার্ষিক রিপোর্টে বৎসরের আয়ব্যয়, ছাত্রসংখ্যা,

মেম্বর ও চাঁদাদাতৃগণের নাম প্রভৃতি সকল আবশ্যকীয় বিষয় সমূহ প্রকাশিত হইবে।

১৬। বিদ্যালয়ে ইংরেজী ও বাঙ্গালা শিক্ষা দেওয়া হইবে। তদ্ব্যতীত প্রত্যহ অপরাহ্ণ ৪ হইতে ৫ ঘটিকা পর্য্যন্ত পালি শিক্ষা দেওয়া হইবে।

১৭। বিদ্যালয়ের কোন শিক্ষক শিক্ষার জন্য ছাত্রগণকে শাসন করিলে যদি কোন অভিভাবকের মনে পীড়া জন্মে, তাহা যথাসময়ে সভাপতির গোচরীভূত করিতে হইবে। কেহ তাঁহার বিচারের অপেক্ষা না করিয়া স্বয়ং প্রতিকার বিধানে অগ্রসর হইতে পারিবেন না; বিদ্যালয়ের নিকটে কিংবা অপর কোন স্থানে থাকিয়া শিক্ষক মহাশয়কে মন্দ তিরস্কার করিতে পারিবেন না। শিক্ষক মহাশয়ের প্রতি কেহ এইরূপ অন্যায় আচরণ করিলে, কার্য্যনির্ব্বাহক সমিতি উহার সমুচিত প্রতিবিধান করিতে পারিবেন। মোটের উপর, শিক্ষক মহাশয়ের আচরণ সম্পর্কে শিক্ষক মহাশয়কে কোন অভিভাবক কোন কথা জিজ্ঞাসা করিতে পারিবেন না।

# কৃপাশরণ ফ্রি ইনষ্টিটিউসন।

সভাপতি—

আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির।

সহকারী সভাপতি—

জ্ঞানরত্ন কবিধ্বজ—শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির।

পরিদর্শক—

শ্রীযুক্তবাবু বেণীমাধব বড়ুয়া, এম, এ।

সম্পাদক—

শ্রীযুক্তবাবু পুলিনবিহারী চৌধুরী।

সহকারী সম্পাদকগণ—

শ্রীযুক্তবাবু অনন্তকুমার বড়ুয়া।

শ্রীযুক্তবাবু মহেন্দ্রলাল বড়ুয়া।

শ্রীযুক্তবাবু প্যারীলাল বড়ুয়া।

কার্য্যনির্ব্বাহক সমিতির মেম্বরগণ—

১। শ্রীযুক্ত বাবু হীরুলাল বড়ুয়া, ৮ ললিতমোহন দাসের লেন, কলিকাতা।

২। শ্রীযুক্তবাবু অনন্তকুমার বড়ুয়া, ৪ মেট্‌কাপ লেন, কলিকাতা।

৩। শ্রীযুক্তবাবু মহেন্দ্রলাল বড়ুয়া, ১১ ললিতমোহনদাসের লেন, কলিকাতা।

৪। শ্রীযুক্তবাবু প্যারীলাল বড়ুয়া, ওয়ারিশবাগান, কলিকাতা।

৫। শ্রীযুক্তবাবু রজনীকান্ত চৌধুরী, ওয়ারিশবাগান, কলিকাতা।

৬। শ্রীযুক্তবাবু বিজয়লাল বড়ুয়া, ওয়ারিশবাগান, কলিকাতা।

৭। শ্রীযুক্তবাবু সেরসিংহ চৌধুরী, বৌষ্ট্রীট্‌, কলিকাতা।

৮। শ্রীযুক্তবাবু পুষ্করচন্দ্র বড়ুয়া, বৌষ্ট্রীট্‌, কলিকাতা।

৯। শ্রীযুক্তবাবু চুণীলাল বড়ুয়া, ৬ ললিতমোহনদাসের লেন, কলিকাতা।

১০। শ্রীযুক্তবাবু হরকিশোর বড়ুয়া তালুকদার,সাং পিঙ্গলা,চট্টগ্রাম।

১১। প্রধান শিক্ষক শ্রীযুক্তবাবু অন্নদাচরণ বড়ুয়া,

সাধারণ সমিতির মেম্বর ও মাসিক চাঁদাদাতৃগণের নাম—শ্রীযুক্তবাবু অনন্তকুমার বড়ুয়া, শ্রীযুক্তবাবু মহেন্দ্রলাল বড়ুয়া, শ্রীযুক্তবাবু প্যারীলাল বড়ুয়া প্রত্যেকে ৩৲ টাকা। চট্টগ্রাম কলেজের পালি-অধ্যাপক শ্রীযুক্ত ধর্ম্মবংশ স্থবির, সওদাগর শ্রীযুক্তবাবু ধীরেন্দ্রলাল চৌধুরী, শ্রীযুক্তবাবু চুণীলাল বড়ুয়া. শ্রীযুক্তবাবু সের্বসিংহ চৌধুরী, শ্রীযুক্ত বাবু পুষ্করচন্দ্র বড়ুয়া, শ্রীযুক্তবাবু মহেন্দ্রলাল বড়ুয়া, শ্রীযুক্তবাবু রাজকুমার বড়ুয়া ও শ্রীযুক্তবাবু বিজয়লাল বড়ুয়া শ্রীযুক্ত বাবু হীরুলাল বড়ুয়া, প্রত্যেকে ২৲ টাকা। শ্রীযুক্তবাবু কুঞ্জলাল বড়ুয়া, শ্রীযুক্তবাবু বিপরীত বড়ুয়া, শ্রীযুক্তবাবু হরিশ্চন্দ্র বড়ুয়া প্রত্যেকে ১৲ টাকা।

এককালীন দান—শ্রীযুক্তবাবু প্যারীলাল বড়ুয়া ২০৲ টাকা। শ্রীযুক্তবাবু অনন্তকুমার বড়ুয়া, শ্রীযুক্তবাবু রজনীকান্ত চৌধুরী ও শ্রীযুক্ত বাবু হরিপদ চৌধুরী প্রত্যেকে ১০৲ টাকা শ্রীযুক্তবাবু চূণীলাল বড়ুয়া, ওভারসিয়ার শ্রীযুক্ত বাবু বিপিনচন্দ্র বড়ুয়া ও শ্রীযুক্ত বাবু মহারাজ মহাজন প্রত্যেকে ৫৲ টাকা।

আসবাব দান—আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির একখানা কেদারা ( চেয়ার ), শ্রীযুক্তবাবু প্যারীলাল বড়ুয়া একখানা মেজ, দুইখানা বেঞ্চ ও একখানা বোর্ড মূল্য প্রায় ৫৫৲টাকা। পার্ব্বত্য চট্টগ্রামস্থ মাইয়নি বেতছড়ি নিবাসী শ্রীযুক্তবাবু গুণধর মহাজন একখানি বেঞ্চ মূল্য ১৩৲ টাকা। তেকোটা নিবাসী শ্রীযুক্তবাবু অশ্বিনী কুমার বড়ুয়া ভারতবর্ষের মানচিত্র। কলিকাতা ওয়ারিশ বাগানস্থ শ্রীযুক্তবাবু অনন্ত কুমার বড়ুয়া একখানা বেঞ্চ। ললিতমোহন দাস লেনস্থ শ্রীযুক্তবাবু চুনীলাল বড়ুয়া একখানা বেঞ্চ। উক্ত প্যারীবাবু স্কুলসম্বন্ধীয় আরও আবশ্যকীয় আসবাব দিবেন বলিয়া প্রতিশ্রুত হইয়াছেন।

———

## আনন্দ প্রকাশ।

আমরা হৃদয়ের প্রগাঢ় আনন্দ সহকারে প্রকাশ করিতেছি যে, বৌদ্ধ-ধর্ম্মাঙ্কুর সভার সভাপতি শ্রদ্ধেয় শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় সদ্ধর্ম্মে জীবন উৎসর্গ করিয়া স্বধর্ম্মের ও স্বজাতির উন্নতি মানসে কি রকম প্রাণপাত পরিশ্রম স্বীকার করিয়া আসিতেছেন তাহা কাহারও অবিদিত নহে। তাঁহার উদারতা ও কার্য্যকুশলতার জন্য বৌদ্ধসমাজ তাঁহার নিকট যে কত ঋণী তাহা বলা বাহুল্য মাত্র। তাঁহার এইরূপ অসাধারণ কার্য্যকুশলতা দেখিয়া বৌদ্ধগণ মনের আনন্দ প্রকাশ মানসে অনেকেই অভিনন্দন পত্রের দ্বারা তাঁহাকে অভিনন্দিত করিয়াছেন; তন্মধ্যে কয়েক খানি অভিনন্দন নিম্নে প্রদর্শিত হইল।

সম্পাদক।

---

## ভক্তি-অঞ্জলি।

কলিকাতা বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা ও বিহারের প্রতিষ্ঠাতা
এবং স্থায়ী সভাপতি চট্টল-গৌরব, ঋষিকল্প
পূজ্যপাদ শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির
মহোদয়ের শ্রীপাদ-পদারবিন্দেষু।

১

কেনরে আজিকে সবে মত্ত মহোৎসবে,
কাহারে আহ্বানে আজি প্রকৃতি নীরবে,
হাস্যময়ী তরুলতা, ফল পুষ্প সমন্বিতা,
কার পদে হৃদয়ের ভক্তি বিজ্ঞাপিছে,
প্রেমাশ্রু নীহার-বিন্দু পুলকে ঝরিছে।

---

* পূর্ব্বপ্রকাশিতের পর।

২

কাহার অমিতাভায় আঁধার এদেশ,
ধরিল বতন দীপ্ত অলকার বেশ :
কার প্রেম পরশনে, সবে প্রীতি-ফুল্লমনে,
তুলিতেছে অনিবার আনন্দের তান।
কণ্ঠে কণ্ঠে বুদ্ধ ধর্ম্ম সঙ্ঘ গুণগান॥

৩

কাহার মধুর কণ্ঠ সহাস্য আনন,
ধর্ম্ম-সুধা প্রেমরাশি করে বিতরণ,
অলৌকিক আকর্ষণে, টানিতেছে জনে জনে,
আপনার হৃদয়ের সুগোপন পুরে,
ঢালিছে অশীষ ধারা সবাকার শিরে।

৪

চিনেছি তোমায় দেব! তুমি যোগিবর,
স্বর্গীয় আভায় তব সাজে কলেবর।
বিনাশিয়া অন্ধকার, তুমি প্রভু দয়াধার,
অবতরি এ চট্টলে অর্পিলে জীবন।
সবার মঙ্গল ব্রতে, হে, কৃপাশরণ!

৫

জ্যোতির্ম্ময় সৌম্যকান্তি, সুমতি, সুধীর,
পুণ্যক্ষেত্রমাঝে তুমি সদা কর্ম্মবীর।
বিলুপ্ত সদ্ধর্ম্ম সুধা, বিতরি হরিলে দ্বিধা,
অবিদ্যা আঁধার কাটি জ্ঞানের কৃপাণে,
তুলিলে ধর্ম্মের ধ্বজা ভারত গগনে।

৬

উন্নত, নির্ভয় চিত্ত, ইন্দ্রিয় বিজয়ী,
সর্ব্ব শত্রু মাঝে তুমি হও সদা জয়ী।
ত্যজিলে বিষয় বিত্ত, ত্যজিলে সকল স্বার্থ,
নগণ্য তৃণের মত,— মোদের কারণ।
আবার তুলিলা বঙ্গে সদ্ভাব কেমন॥

৭

"বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা" বঙ্গে স্থাপিয়া,
রোপিয়াছ ধর্ম্মবীজ যতন করিয়া।
খৃষ্টান, মুসলমান, হিন্দু, বৌদ্ধ এক প্রাণ,
শান্তির নিবাসে তব আশ্রয় লইছে।
ধর্ম্মামৃত বিতরিছ জাতি নির্ব্বিশেষে॥

৮

[illegible]
ঘরে ঘরে সরমে [illegible] সম্ভাষ,
উজলিয়া দশ দিশ, [illegible] মনে মিশি
অনন্ত অপার কীর্ত্তি করিলা অর্জ্জন।
[illegible] উপকার করিয়ে সাধন॥

৯

সুরমা বিহার তুমি [illegible] স্থাপিলে,
এ মর জগত মাঝে চির ধন্য হলে।
নরনারী শত শত, কীর্ত্তন করিছে [illegible]ত,
বিরাম লভিয়া সেই [illegible] মন্দিরে,
আসিলে কি দীনগণে মোদেরে তুষিতে?

১০

অসম্ভব যাহা কিছু সম্ভব করিলে,
নির্ব্বাণ ধরম দীপ আবার জ্বালিলে।
শত শত দীন লোক, পাইয়া সদ্ধর্ম্মালোক,
লভিতেছে চির শান্তি সন্তপ্ত পরাণে,
করিও কৃতার্থ দেব! পদরজঃ দানে।

১১

মলেছি আমরা সব দরিদ্র সন্তান।
নাহিক সম্বল কিছু পূজিতে চরণ॥
ভক্তিতে গাঁথিয়া মালা, ভরিয়া হৃদয় ডালা,
পরাইতে সাধ বড় হে, কৃপাশরণ।
লও গো ভক্তের পূজা দিয়ে শ্রীচরণ॥

১০।৫।১৪ ইং, চটগ্রাম, রাউজান। পদপ্রসাদ-প্রার্থী— রাউজান বৌদ্ধবালক সমিতি।

---

## অভিনন্দন পত্র।

বৌদ্ধকুল চূড়ামণি, সনামধন্য কর্ম্মবীর আচার্য্য—
শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের
শ্রীপাদ পঙ্কজেষু—

মহাত্মন!

সমাদরে লও দেব পুষ্পাঞ্জলি দান,
গুণগ্রাহী কৃপাশরণ করুণানিদান।
মোরা দীন শিশুমতি, শ্রীচরণে করি নতি,
বহুদিনে পূর্ণ আজি হ'ল মনস্কাম।
হে কৃপাশরণ তুমি করুণানিদান॥

ধর্ম্মধনে মহাধনী, বিনয়েতে অগ্রগ্রণী,
চট্টল মাতার তুমি সুকৃতি সন্তান।
মরি মরি কি মাধুরী, সভাপতি পদে হেরি,
আমাদের হৃদে বহে আনন্দ তূফান
তুমি বৌদ্ধ-কুলরবি পুরুষ প্রধান ॥
লও দেব পুষ্পহার, বালকের উপহার,
কি আছে কি দিব মোরা দরিদ্র সন্তান,
গাঁথি মালা বনফুলে, দিতেছি চরণে তুলে,
যদিও অযোগ্য দীন বালকের দান ;
সমাদরে লও দেব করুণানিদান।

৩০।১।'১৩ মগী। প্রণত:
জয়নগর, চট্টগ্রাম। জয়নগর-বালকবৃন্দ।

---

# অভিনন্দন পত্র।

সদ্ধর্ম্মজ্যোতিঃ পরমারাধ্য
শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের
শ্রীপাদ তীর্থেষু—

( ১ )

কেবা তুমি পূর্ণজ্যোতিঃ লয়ে
কর্ম্মরূপী সন্ন্যাসীর বেশে
প্রবেশিলা ঘোর তামসী রজনী মাঝে ?
পীতবস্ত্র শোভিতেছে কায়,
জ্যোতির্ম্ময় সুদীপ্ত নয়ন,
কিবা শোভা আজি অপূর্ব্ব সন্ন্যাসী সাজে।

( ২ )

শুনিয়াছি কৃপা-অবতার
কৃপাবারি বিতরিতে ভবে
নিষ্কাম সুব্রত লয়ে ভ্রমে দেশে দেশে।
একি সেই প্রভু দয়াময়
বিলাইতে ধর্ম্মসুধাধার,
অবতীর্ণ হইয়া এসেন প্রদেশে ?

( ৩ )

কিবা ভাগ্য মোদের জীবনে
কাঙ্গালে না করি ঘৃণা প্রভু
দিলা দিব্য দরশন আজি শুভদিনে।
জ্ঞানহীন মোরা অন্ধজন
নাহি হেরি সদ্ধর্ম্মের আলো,
তরাও স্বগুণে দেব ! অজ্ঞানান্ধ জনে।

( ৪ )

কিবা আছে কিবা দিব মোরা
বিনা ভক্তি পূত প্রীতিহার,
লও দেব, কৃপা করে প্রশান্ত অন্তরে—
তব দীপ্ত প্রতিভায় মোরা,
যেন খুঁজি পাই পথ ভবে,
লভিয়া চরণ দুটী চিরদিন তরে॥

রাঙ্গামাটী।
২৩শে ফেব্রুয়ারী, ১৯[illegible]

আপনারই চির পদানত
রাঙ্গামাটী পুলিশ বৌদ্ধ-সুহৃদসমিতির
সভ্যবৃন্দ।

———

নমঃ ত্রিরত্নায়।

**কলিকাতা বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা ও বিহারের প্রতিষ্ঠাতা**
**এবং স্থায়ী সভাপতি চট্টল-গৌরব, ঋষিকল্প**
**পূজ্যপাদ শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির**
**মহোদয়ের শ্রীপাদ-পদার-বিন্দেষু।**

কৃপার নিদান, ওহে মহাপ্রাণ!
নির্ব্বিকার বৌদ্ধ ভিক্ষু-শিরোমণি।
কোন্ পুণ্যফলে, আমরা সকলে
পেয়েছি তোমার চরণ দুখানি॥
বহুদিন হ'তে, বাসনা মনেতে
হেরিব তোমার পবিত্র মূরতি।
সে আশা পূরণে, কত সুখ মনে
বর্ণিতে মোদের নাহিক শকতি॥
ভারতের ধনী, ভারতের জ্ঞানী
সমভাবে তোমা করিছে সম্মান।
কত যে আদরে; ও পবিত্র করে
করিতেছে তারা শত শত দান॥
পুণ্যের আগার, স্থাপিয়ে বিহার
প্রদানিছ কত তীর্থবাসী-স্থান।
ধরম জীবন, দিয়ে মহাজন!
রেখেছ জগতে বৌদ্ধদের মান॥
ধরম গৌরব, যশের সৌরভ
ছুটিছে চৌদিকে মোহিয়া ধরণী।

পূজি ত্রিরত্নে যাচি প্রাণপণে
যেন তোমা সদা ধ্রুবতারা গণি॥
(মোরা) বালক সকল, স্বভাব চঞ্চল
পূজিব কিরূপে জানিনা গো তোমা।
বিনে ভক্তিধন, নাহি অন্যধন
স্বগুণে মোদেরে—দিও দেব! ক্ষমা॥

১২—৫—১৪ ইংরেজী, রাউজান, চট্টগ্রাম। } রাউজান উচ্চইংরেজী স্কুলের ছাত্রবৃন্দ।

---

নমঃ ত্রিরত্নায়।

## ভক্তি-কুসুমাঞ্জলি।

বৌদ্ধধর্মাঙ্কুর সভার স্থায়ী সভাপতি ও বিহারাধ্যক্ষ
আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির ও সহকারী
সভাপতি জগজ্জ্যোতির সম্পাদক জ্ঞান-
রত্ন কবিধ্বজ শ্রীমৎ গুণালঙ্কার
মহাস্থবির মহোদয়গণের
শ্রীপদপঙ্কজেষু—

(১)

রবিশশী প্রায় উজলি ধরায়
কে তোমরা মহাজন!
ধরম-তিমিরে বিদূরিয়া ধীরে
মোহিতেছ বিশ্বজন?

(২)

সত্য গুণজ্ঞানে মাতায়ে পরাণে
বিদূরিয়া অন্ধকার।
সদ্ধর্ম্মের জ্যোতিঃ কীর্ত্তিযশঃ ভাতি
প্রকাশিছ পুনর্ব্বার॥

(৩)

ধর্ম্ম উপদেশ আশীষ অশেষ
বুদ্ধ-মহিমা-গান।
হৃদয় কান্তারে মধুর ঝঙ্কারে
তুলে নিষ্কাম তান॥

(৪)

অসীম করমে বিলুপ্ত ধরমে
রক্ষিয়া বিনাশ হ'তে।
বুদ্ধ-মহিমা— ধরম গরিমা
নিনাদিলে এ জগতে॥

(৫)

আপন প্রভাবে জাগায়ে মানবে
ধরম নিশান ধরে।
সাধিতেছ কত করম সতত
জীবের কল্যাণ তরে॥

(৬)

স্বজাতির দুঃখে ত্যজি নিজসুখে
ভিক্ষা-ঝুলি কাঁধে লয়ে।
উৎফুল্ল অন্তরে দেশ দেশান্তরে
পূত প্রেমে যাও ধেয়ে॥

(৭)

বিশ্বপ্রেমে গলে সিমলা চট্টলে
দিল্লী লক্ষ্ণৌ আদি স্থানে।
স্থাপিয়া বিহার করিছ প্রচার
বিলুপ্ত ধরম,—জ্ঞানে॥

(৮)

কলিকাতা ধামে ধর্ম্মাঙ্কুর নামে
বিহার স্থাপন করি।
কত কষ্ট সহে অহরহ তাহে
সিঞ্চিতেছ স্নেহবারি॥

(৯)

অজ্ঞানান্ধ নরে উদ্ধারের তরে
জগজ্জ্যোতিঃ প্রকাশিয়া।
ধর্ম্মজ্ঞান দানে ঢালি সুধা প্রাণে
তুষিছ সবার হিয়া॥

(১০)

রাজা মহারাজা দীন হীন প্রজা
পেয়ে সবে সমাদর
ভক্তি-যুত মনে আতিথ্য গ্রহণে
আপ্যায়িত নিরন্তর॥

(১১)

অনাথ-শরণ পতিত-পাবন
এমনি কে আছে আর?
রক্ষ প্রাণপণে বিশ্ব সকলজনে
তোমরা সবার সার॥

(১২)

নিন্দা প্রশংসার ঘৃণার লজ্জার
বহু ঊর্দ্ধে অবস্থান
শত-সুখ দুঃখ হইছে বিমুখ
হৃদে নাহি পায় স্থান॥

(১৩)

স্বীয় গুণবলে এই ভূমণ্ডলে
লভ কীর্ত্তি-যশঃ শত।
অফুরন্ত ভাবে প্রকৃতির সবে
কীর্ত্তিগাথা গাহে কত॥

(১৪)

মৃদু সমীরণ বহে অনুক্ষণ
যশোগন্ধ লয়ে বুকে।
আনন্দেতে ধায় যথায় তথায়
মাতোয়ারা হয়ে সুখে॥

(১৫)

কোকিল পাপিয়া প্রেমেতে মাতিয়া
সঘনে গাহিছে গান।
সুকণ্ঠ সেতারে মহিমা প্রচারে
মোহিয়া সবার প্রাণ॥

(১৬)

সুধাকণ্ঠ অলি সদা প্রাণ খুলি
হর্ষে যশোগাথা গায়।
ভ্রমি কুতূহলে একুলে ওকুলে
ফুল্ল প্রাণে নেচে ধায়॥

(১৭)

তোমাদের যশে ভাসি নবরসে
ধায় নদী সিন্ধুপানে।
চুমিয়া সাদরে পূত প্রেমভরে
প্রাণেশে বন্দিছে গানে॥

(১৮)

ওহে বিশ্বস্বামি! মূঢ়জন আমি
কি বর্ণিব কীর্ত্তি যত।
সহস্র লিখনি যায় হার মানি
দীনহীন-শক্তি কত?

(১৯)

আশীর্ব্বাদ কর পাপতাপ হর
ওই মহিমার গুণে।
ধন্য হই যেন লভি গুণ হেন
ভালবাসি বিশ্বজনে॥

(২০)

ইচ্ছা হয় মনে ধর্ম্মবাণী শুনে
সতত কাটাই কাল।
ত্যজি মোহমায়া লভি পদছায়া
টুটিয়া বন্ধন-জাল॥

(২১)

হৃদয় উদ্যান হয়েছে শ্মশান
বিষয়ের দাবানলে।
ভক্তি পুষ্পহার কোথা পাব আর
দিতে অর্ঘ্য পদতলে?

(২২)

বিনে অশ্রুধার কি আছে আমার
সাজাতে পূজার ডালা?
স্নেহ বরিষণে লও নিজগুণে
অশ্রু-কুসুম-মালা॥

কোয়েপাড়া। চট্টগ্রাম। চির স্নেহের ভিখারী—
শ্রীরমণী রঞ্জন সেন গুপ্ত।

---

# অভিনন্দন পত্র।

পূজ্যতম বঙ্গীয় বৌদ্ধকুলগৌরব আচার্য্য—
শ্রীমৎ কৃপাশরণমহাস্থবির মহোদয়ের
শ্রীপাদ-কমলেষু—

দেব!

(১) আজ যাঁহার আগমনে রাজনগরী পবিত্র হইয়াছে;—সেই মহাপুরুষের এই অনুন্নত গ্রামে পদার্পণ আমরা কখনও কল্পনা করি নাই, তাঁহারই পদরজঃ সংস্পর্শে এই রাজনগরী আজ আপনাকে সমধিক গৌরবান্বিত মনে করিতেছে,—

(২) যাঁহার অক্লান্ত পরিশ্রমে কলিকাতা মহানগরাস্থ ধর্ম্মাঙ্কুর বিহার ও ধর্ম্মাঙ্কুর সভা এবং লক্ষ্ণৌ বিহার সংস্থাপিত;—যিনি বঙ্গীয় বৌদ্ধ

সমাজের একমাত্র মুখপত্র জগজ্জ্যোতিঃ প্রকাশিত করিয়া ভারতে বৌদ্ধধর্ম্মের যুগান্তর উপস্থিত করিয়াছেন, আজ আমরা সেই মহাপুরুষের পদধূলি প্রাপ্তিতে কতদূর আনন্দ ও গৌরব অনুভব করিতেছি তাহা প্রকাশ করিতে সম্পূর্ণ অক্ষম।

(৩) যাঁহার দয়ামৃত সিঞ্চনে মহামুনি এংলো পালি বিদ্যালয় সঞ্জীবিত রহিয়াছে এবং যাঁহার কৃপামৃতের দ্বারা জীবনপ্রাপ্তির আশায় নয়াপাড়া উচ্চ ইংরেজী বিদ্যালয় মস্তক উত্তোলন করিতেছে সেই কৃপার সাগর কৃপাশরণ আজ স্বীয় গুণে আমাদের প্রতি সদয় হওতঃ পদামৃত দানে আমাদিগকে চরিতার্থ করিতে অগ্রসর হইয়াছেন।

(৪) যিনি ভারতীয় রাজন্যবৃন্দের, রাজাধিরাজের প্রতিনিধিবর্গের, এমন কি স্বয়ং ভারতসম্রাটের দরবারেও বিশেষ সম্মানিত, সেই স্থবিরশ্রেষ্ঠ কৃপাশরণ আজ আমাদিগের অজ্ঞানান্ধকার দূরীভূত করিবার মানসে এই অনুন্নত গ্রামে পদার্পণ করিয়াছেন।

(৫) যাঁহার অসীম মহিমাশক্তি ও বিনয় গুণে তিব্বতরাজেশ্বর মহামহিমান্বিত তাসিলামা বর্ত্তমান ভারতগবর্ণমেণ্টের অতিথিরূপে কলিকাতায় উপস্থিত হইলে পর, ধর্ম্মাঙ্কুর বিহারে শুভাগমন করিয়াছিলেন, সেই বিহারাধিপতি প্রতিভাশালী ধর্ম্মবীর মহাস্থবির কৃপাশরণ আমাদিগের উন্নতি কল্পে যথেষ্ট ক্লেশ স্বীকার করতঃ এহেন ক্ষুদ্র সভামণ্ডপে অবতীর্ণ হইয়াছেন।

(৬) যিনি ভারতের নানাতীর্থ পরিভ্রমণ করতঃ বহুবিধ সাধুকার্য্য সুসম্পন্ন করিয়া সুকৃতি সঞ্চয় করিয়াছেন, আজ সেই ধর্ম্মপ্রাণ পূজ্যপাদ কর্ম্মবীর মহাপুরুষ আমাদিগকে জ্ঞানালোকে আলোকিত করিবার মানসে এই দুরবস্থাপন্ন গ্রামে শুভাগমন করতঃ সমগ্র রাজনগরীকে ধন্য করিয়াছেন।

(৭) আমরা আজ সেই উদারচেতা মহাপুরুষের শুভাগমনে সাতিশয় আনন্দিত হইয়া তাঁহার সকাশে এই প্রার্থনা করিতেছি যে, তিনি যেমন স্বীয় স্নেহ ও ঔদার্য্যগুণে পাহাড়তলী, নয়াপাড়া, সাতবাড়িয়া এবং কলিকাতানিবাসী বৌদ্ধদিগকে চরিতার্থ করিয়াছেন, তেমনই এই অনুন্নত গ্রামবাসী বৌদ্ধদিগের প্রতি সবিশেষ কৃপাদৃষ্টি রাখেন। ইহাই আমাদিগের একান্ত কামনা।

২—৫—১৪ ইংরেজী, চিরানুগত—
রাজনগরী, চট্টগ্রাম, রাজনগরীস্থিত বৌদ্ধবৃন্দ।

# অভিনন্দন পত্রং।

## (পালি)

(১) বুদ্ধবংসে জাতো বীরো সুজাতো উচ্চ কুলীনো।
কম্মযোগী মহাথেরো যসস্সী কিপাসরণো ॥

(২) সীলবন্তো ধম্মধরো বিজ্জাবন্তো মহিদ্ধিকো।
সোগতানং হিতত্থায় পব্বাজিতো চ নায়কো ॥

(৩) জানাতি বুদ্ধ বচনং সদ্ধম্মর্মবিনাসনং।
চরাতি রট্‌ঠা রট্‌ঠেসু দেসাতি সাসনং বরং ॥

(৪) দানং সীলং ভাবনঞ্চ ভগবতো চ দেসিতং।
বিজ্জা বিমুত্তি বাস ভাবং নিব্বাণং পরমং সুখং ॥

(৫) বিহারং সন্থাগারঞ্চ বিজ্জালয়ং মনোরমং।
কত্বা জম্বুদ্বীপে বহু ঠাপায় বুদ্ধ-সাসনং ॥

(৬) কীত্তিসদ্দো অব্ভুগগতো হোতু গাম-নিগমেসু।
সত্থী গণী বাত্তো বিঞ্ঞু-পারগূ সব্বধম্মেসু ॥

২৪৫৭ বুদ্ধ বস্‌সে বৈশাখ মাসে সপ্তম দিবসে। | ইমং অভিনন্দন পত্তং। ময়া ধম্মজ্যোতি থেরেনাদিন্নং'তি দট্‌ঠব্বং।

---

## (বঙ্গানুবাদ)

১। মহাস্থবির কৃপাশরণ উচ্চবংশসম্ভূত শাক্যপুত্র, কর্ম্মযোগী ও যশস্বী।

২। তিনি শীলবান, ধর্ম্মজ্ঞ, বিদ্বান ও ঋদ্ধিসম্পন্ন, তিনি বৌদ্ধদিগের হিতের জন্য প্রব্রজ্যা গ্রহণ করিয়াছেন।

৩। তিনি অবিনাশী সদ্ধর্ম্ম অবগত আছেন। তিনি দেশ দেশান্তরে পর্য্যটন করিয়া ধর্ম্মশিক্ষা দেন।

৪। বুদ্ধদেবের উপদেশ—দান, শীল, ভাবনা, বিদ্যা, বিমুক্তি দম ও, পরম সুখ নির্ব্বাণ।

৫। ভারতবর্ষের নানাস্থানে মনোরম বিহার, পান্থশালা ও বিদ্যালয় স্থাপন করিয়া বৌদ্ধধর্ম্ম প্রতিষ্ঠিত করিয়াছেন।

৬। তাঁহার যশঃ সর্ব্বত্র বিঘোষিত, তিনি বহুজনের আচার্য্য পারদর্শী বিজ্ঞ এবং সর্ব্বধর্ম্মবিদ্ হউন।

২৪৫৭ বুদ্ধাব্দ, ৭ই বৈশাখ নয়াপাড়া। | এই অভিনন্দন পত্র— ধর্ম্মজ্যোতি স্থবির কর্ত্তৃক প্রদত্ত হইল।

# সতিপট্ঠান

বা

## যোগানুশীলন



শ্রীবেণীমাধব বড়ুয়া, এম, এ

এই

—গ্রন্থ—

ভক্তিসহকারে

সর্ব্বজন-পরিচিত বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার ও সভার প্রতিষ্ঠাতা এবং বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি কর্ম্মবীর মাননীয় আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের শ্রীকরকমলে অর্পিত হইল।

বিনীত গ্রন্থকার—

# ভূমিকা

বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার গত দুই বর্ষের কার্য্যবিবরণীর সহিত লোকনীতি ও গৃহী-বিনয় প্রকাশিত হইয়াছে। তন্মধ্যে গৃহী-বিনয় সিগালোবাদ-সুত্তের নামান্তর মাত্র। পালি-সুত্তের মধ্যে সিগালোবাদ-সুত্ত, ধম্মচক্ক পবত্তন-সুত্ত, মহাসতিপট্‌ঠান-সুত্তন্ত প্রভৃতি সাধারণের পক্ষে অতি প্রয়োজনীয়। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার স্বনামধন্য সভাপতি কর্ম্মবীর আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবিরের একান্ত ইচ্ছা রত্ন-মালা ও মহাসতিপট্‌ঠান-সুত্তন্ত বঙ্গাক্ষরে মুদ্রিত দেখিতে পান। বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সহকারী সভাপতি ও জাতীয় মুখ-পত্র "জগজ্জ্যোতি"র সম্পাদক জ্ঞানরত্ন কবিধ্বজ আয়ুষ্মান গুণালঙ্কার মহাস্থবির ও কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পালি-অধ্যাপক বহুস্সুত পিয়সীলি সমণ পুণ্ণানন্দ এম্, আর, এ, এস, মহোদয়-গণ রত্নমালা প্রকাশ করিয়া মহাস্থবির মহোদয়ের ইচ্ছা অনেকাংশে পূর্ণ করিয়াছেন। এইবার আমার উপর বর্ত্তমান কার্য্য-বিবরণীর সহিত মহাসতিপট্‌ঠান-সুত্তন্ত প্রকাশ করার ভার ন্যস্ত হইয়াছে। আমি নিজে সাধন-ভজন-হীন ও অনভিজ্ঞ যুবক, বিশেষতঃ ঐতিহাসিক তত্ত্বান্বেষণ লইয়াই অহর্নিশ বিব্রত। সুতরাং জানিনা, আমাদ্বারা এই গুরুতর কার্য্য কিরূপে সম্পাদিত হইবে। "যোগিনাম্ চক্রবর্ত্তী" ভগবান শাক্য-সিংহ সাধনার সর্ব্বোচ্চ স্তরে আরোহণ করিয়া ভারতবর্ষীয় সাধকগণের জন্য যে সকল প্রণালী নির্দ্দেশ করিয়া গিয়াছেন নিজে সাধন-ভজন-হীন হইয়া তাহা ভাল বুঝাইতে পারিব এরূপ দুরাশা আমি কদাচ করি না। অবশ্য শাস্ত্রীয় প্রমাণ এবং নিজের সামান্য বিদ্যা-বুদ্ধির সাহায্যে যতটুকু পারি, সরলভাবে সুত্তন্তখানি অনুবাদ ও ব্যাখ্যা করিতে ত্রুটি করিব না। বোধসৌকর্য্যার্থে পালি-মূল ও অনুবাদের সহিত ভূমিকা ও পরিশিষ্ট

সংযোজিত হইল। এই স্থানে ইহাও বলিয়া রাখা কর্ত্তব্য যে, এই সুত্তন্ত-খানি পূর্ব্বে কখনও বঙ্গাক্ষরে মুদ্রিত ও বঙ্গভাষায় অনূদিত হয় নাই। সুতরাং প্রথম সংস্করণে কোন স্থানে ভ্রম দৃষ্ট হইলেও, বোধ হয়, সহৃদয় পাঠক ও সদাশয়া পাঠিকা নিজগুণে ক্ষমা করিবেন।

**সুত্তন্তের নাম।**—আমাদের সুত্তন্তের নাম মহাসতিপট্ঠান-সুত্তন্ত। মজ্ঝিম-নিকায়ে ইহার অনুরূপ একটি সুত্ত দৃষ্ট হয়। উহার নাম সতি-পট্ঠান সুত্ত। উভয়ের মধ্যে পার্থক্য এই যে, আমাদের সুত্তন্তের সচ্চ-নিদ্দেস-অংশগুলি সতিপট্ঠান-সুত্তে দৃষ্ট হয় না। ইহা হইতে আমরা যেন সুত্তন্ত ও সুত্তের তারতম্য নির্ণয় করিতে পারি। যেমন বেদের অন্ত বেদান্ত, তেমন সুত্তের অন্ত সুত্তন্ত; অর্থ বিভিন্নরূপ হইলেও শব্দদ্বয়ের গঠন একরূপ। যে সকল সুত্ত সাধারণ সুত্ত হইতে অনেকাংশে দীর্ঘ উহারাই সুত্তন্ত। দীঘ-নিকায়ের সুত্তগুলি সুত্তন্ত নামেই প্রসিদ্ধ। কিন্তু অত্থসালিনীতে যেরূপ দৃষ্ট হয়, সুত্ত ও সুত্তন্তে কোন প্রভেদ নাই। তন্মধ্যে সুত্ত-পিটকের পরিবর্ত্তে সুত্তন্ত-পিটক ব্যবহৃত হইয়াছে। এক্ষণে মহা শব্দের বিশেষত্ব কি তাহা দেখিতে হইতেছে। দীঘ-নিকায়ের মহাবগ্‌গের প্রত্যেক সুত্তের পূর্ব্বেই “মহা” এই বিশেষণ শব্দ প্রযুক্ত হইয়াছে, যথা মহাপধান-সুত্তন্ত, * মহা-নিদান-সুত্তন্ত, মহা-পরিনিব্বাণ-সুত্তন্ত, মহাসতিপট্ঠান-সুত্তন্ত, ইত্যাদি। মহাপধান-সুত্তন্ত, মহানিদান-সুত্তন্ত, মহাপরিনিব্বাণ-সুত্তন্ত, প্রভৃতির পক্ষে “মহা” শব্দটী পধান, নিদান ও পরিনিব্বাণের সম্মানার্থ প্রযুক্ত হইয়াছে বলিয়া মনে হইবার কথা। কিন্তু মহাসতিপট্ঠান-সুত্তন্ত ও সতি-পট্ঠান-সুত্ত এইরূপ নাম যথাক্রমে দীঘ-নিকায় ও মজ্‌ঝিম-নিকায়ে দৃষ্ট হওয়ায়, “মহা” শব্দ সুত্তন্তকে বিশেষ করিতেছে ইহাও বাধ্য হইয়া মনে করিতে হয়। দীঘ-

---

* নামান্তর—মহাপদান-সুত্তন্ত।

নিকায়ে মহাসতি-পট্‌ঠান-সুত্তন্ত আছে দেখিয়া আমাদিগকে অন্যান্য নিকায়ে সতিপট্‌ঠান-সুত্তের অস্তিত্ব সন্ধান করিতে হয়। মহাপধান-সুত্তন্তের পক্ষেও ইহা বলা যাইতে পারে, কারণ সুত্ত-নিপাতে আমরা পধান-সুত্ত দেখিতে পাই।

কিন্তু ইহার বিরুদ্ধে আপত্তি উঠে, অন্যান্য সকল মহা-সুত্তন্তের অনুরূপ ক্ষুদ্রতর সুত্ত পিটক-গ্রন্থে দৃষ্ট হয় না। বিশেষতঃ মহাগোবিন্দসুত্তন্তে দেখিতে পাওয়া যায়, পিতার চেয়ে পুত্র অধিক পারদর্শী ছিলেন বলিয়াই গোবিন্দ ব্রাহ্মণের পুত্র মহাগোবিন্দ নামে প্রসিদ্ধ হন। অতএব, আমরা প্রথম অনুমানই যুক্তিসঙ্গত মনে করি। অতঃপর প্রশ্ন উঠিতেছে সতি-পট্‌ঠানের অর্থ কি? সতি-পট্‌ঠান একটি সন্ধি, দুই ভাবে ইহার বিশ্লেষ করা যাইতে পারে, যথা সতি+পট্‌ঠান অথবা সতি+উপট্‌ঠান, স্মৃতি—প্রস্থান কিংবা স্মৃতি—উপস্থান। মাননীয় বুদ্ধঘোষ প্রথম অর্থ গ্রহণ করিয়াছেন। এখন আমরা কোন্‌টী গ্রহণ করিব তাহাই ভাবিবার বিষয়। বৌদ্ধশাস্ত্র অনুসন্ধান করিলে দেখা যায়, উভয় পক্ষেই বেশ যুক্তি ও প্রমাণ আছে। পট্‌ঠান শব্দের অর্থ প্রস্থান, বিন্যাস, যাত্রা, গমন ইত্যাদি। দৃষ্টান্ত-স্থলে, নেত্তিপকরণে সাসন-পট্‌ঠান, শাসন-প্রস্থান বা বিষয় ও মূলপদ অনুসারে বৌদ্ধশাস্ত্রের বিন্যাস বা বিশ্লেষণ; পট্‌ঠান-পকরণ অর্থে যে পুস্তকে প্রত্যয় বা কার্য্য-কারণ হিসাবে পদার্থগুলি বিন্যস্ত হইয়াছে, ইত্যাদি। সুতরাং যদি এই অর্থ গৃহীত হয়, বলিতে হয় যে, "চত্তারি সতি-পট্‌ঠানা" অর্থে কায়, বেদনা, চিত্ত ও ধর্ম্ম এই চারি বিষয় অনুসারে স্মৃতির বিন্যাস। কিন্তু আমাদের সুত্তন্তের কায়ানু-পস্সনার প্রারম্ভেই ভগবান স্বয়ং উপস্থান শব্দ প্রয়োগ করিয়াছেন। "পরি-মুখং সতিং উপট্‌ঠপেত্বা", "ধ্যেয় বিষয়ের অভিমুখে স্মৃতি উপস্থাপিত করিয়া।" মঙ্গল-সুত্তেও উপস্থান শব্দটী দৃষ্ট হয়, যথা "মাতা-পিতু-উপট্‌ঠানং" "মাতা-পিতার উপস্থান বা সেবা-শুশ্রূষা।" উপস্থান অর্থে নয়োগ, অনুশীলন। যদি এই অর্থ গৃহীত হয়, বলিতে হয় যে, "চত্তারি

সতি-পট্‌ঠানা" অর্থে "চতুর্ব্বিধ ভাবে স্মৃতি অনুশীলন করা, মনোনিবেশ করা।" ললিতবিস্তরে "স্মৃত্যুপস্থান" শব্দটী প্রযুক্ত হইয়াছে।

( ২য় অধ্যায় দেখুন )

সুত্তন্তের নামের অর্থ করা অনেক স্থলে দায় হইয়া পড়ে। যদিও আমাদের সুত্তন্তের নামের প্রথম অর্থ যুক্তিহীন নহে, আমরা দ্বিতীয় অর্থই গ্রহণ করিলাম। কেননা, এই অর্থ গ্রহণ করিলে আমরা বলিতে পারি যে, সতি-পট্‌ঠান বা সম্মাসতি সম্মাসমাধির পূর্ব্ব প্রক্রিয়া। ধ্যান করিবার পূর্ব্বে মনকে প্রথমতঃ পুনঃ পুনঃ ধ্যেয় বিষয়ে নিবেশ করিয়া প্রস্তুত করিতে হয়, মনকে সর্ব্বদা চেতনা ও জাগ্রত থাকিবার জন্য অভ্যাস করাইতে হয়। আমরা জানি যে সম্যক্ স্মৃতি, সম্যক্ ব্যায়াম ও সম্যক্ সমাধি সমাধিস্কন্ধের অন্তর্গত। স্মৃতি বা সম্যক্ স্মৃতি সপ্ত বোধ্যঙ্গের অন্যতম। প্রতীচ্য পণ্ডিতগণ স্মৃতি শব্দের নানা অর্থ করিয়াছেন। কেহ বলিয়াছেন attention, কেহ memory, কেহ thought, কেহ mindfulness। ধম্মসঙ্গণিতে স্মৃতি শব্দের প্রতিশব্দে পাওয়া যায় স্মৃতি, অনুস্মৃতি, প্রতি-স্মৃতি, স্মরণতা, ধারণতা, স্মৃতীন্দ্রিয়, স্মৃতি-বল, সম্যক স্মৃতি ইত্যাদি। মিলিন্দপঞ্‌হোতে স্থবির নাগসেন বলিয়াছেন, স্মৃতির লক্ষণ "অপিলাপন" ও "উপগণ্‌হন", "পুনঃ পুনঃ অভ্যাস" ও "সদসৎবিবেচনা"। শ্রীমদ্ভগবদ্গীতার ভাষায় বলিতে গেলে আমরা সতি-পট্‌ঠানকে "অভ্যাস-যোগ" নামে অভিহিত করিতে পারি।

**পিটকগ্রন্থে সুত্তন্তের স্থান**।—পালি-সাহিত্য প্রধানতঃ দুই শ্রেণীতে বিভক্ত, যথা বুদ্ধ-বচন ও বৌদ্ধ-বচন। তন্মধ্যে বুদ্ধবচন ( ১ ) ধর্ম্ম ও বিনয় হিসাবে দুই শ্রেণীতে বিভক্ত। এই শ্রেণীবিভাগ অনুসারে আমাদের সুত্তন্ত ধর্ম্মের অন্তর্গত।

( ২ ) প্রথম, মধ্যম ও পশ্চিম হিসাবে উহা তিন ভাগে বিভক্ত। আমাদের সুত্তন্ত এই শ্রেণীবিভাগ অনুসারে মধ্যম-বুদ্ধবচনের অন্তর্গত।

(৩) ত্রিপিটক হিসাবেও উহা তিন ভাগে বিভক্ত, যথা—অভিধর্ম্ম, বিনয় ও সুত্র। এই বিভাগ অনুসারে আমাদের সুত্তন্ত সুত্ত-পিটকের অন্তর্গত।

(৪) নিকায় ভেদে উহা পঞ্চভাগে বিভক্ত, যথা—দীঘ-নিকায়, মজ্ঝিম-নিকায়, সংযুত্ত-নিকায়, অঙ্গুত্তর-নিকায় ও খুদ্দক-নিকায়। তন্মধ্যে দীঘ-নিকায়, সীল-ক্খন্ধ-বগ্গ, মহাবগ্গ ও পাথেয়্যবগ্গ এই তিন খণ্ডে বিভক্ত। এই বিভাগ অনুসারে আমাদের সুত্তন্ত দীঘ-নিকায়ের মহাবগ্গের অন্তর্গত।

(৫) অঙ্গ হিসাবে উহা নয় শ্রেণীতে বিভক্ত, যথা—সুত্ত, গেয়্য, বেয়্যাকরণ, গাথা, উদান, ইতিবুত্তক, জাতক, অব্ভুত-ধম্ম ও বেদল্ল। এই শ্রেণী বিভাগ অনুসারে আমাদের সুত্তন্ত সুত্ত শ্রেণীয় সাহিত্য।

(সুমঙ্গলবিলাসিনী ও অত্থসালিনী দেখুন)

পালি সুত্ত শ্রেণীয় সাহিত্যের বিশিষ্ট লক্ষণগুলি এই, যথা—(১) প্রারম্ভে "এবং মে সুতং" এই উক্তি সন্নিবেশিত আছে; (২) তন্নিম্নে যে স্থানে যে সময়ে ও যাঁহাদিগকে লক্ষ্য করিয়া যিনি উপদেশ দিয়াছেন তাহা বর্ণিত আছে; (৩) অনেক পুনরুক্তি দৃষ্ট হয়। আমাদের সুত্তন্তে এই সমস্ত লক্ষণই পরিদৃষ্ট হইয়া থাকে।

**সুত্তন্তের বিষয়-বিন্যাস।**—আমাদের সুত্তন্তের বিষয়-বিন্যাস অতি সুন্দর। উহা প্রধানতঃ চারি অংশে বিভক্ত, যথা (১) স্থান, কাল, বক্তা ও শ্রোতৃমণ্ডলীর পরিচয়, (২) উদ্দেস-বার বা আলোচ্য বিষয়ের বিবরণ, (৩) নিদ্দেস-বার বা আলোচ্য বিষয়ের বিস্তৃত আলোচনা, এবং (৪) সুত্তন্ত-মাহাত্ম্য-বর্ণন। মজ্ঝিম-নিকায়ের সতি-পট্ঠান-সুত্তে চারি আর্য্যসত্যের নিদ্দেস বা ব্যাখ্যা দৃষ্ট হয় না। জন্ম, জরা, মরণ প্রভৃতির সংজ্ঞা ধম্মসঙ্গণিতে অবিকল দৃষ্ট হয়। সচ্চ-বিভঙ্গে চারি আর্য্যসত্যের প্রায় অবিকল ব্যাখ্যা দৃষ্ট হয়, ধম্মচক্কপবত্তন-সুত্তেও কিছু কিছু দৃষ্ট হইয়া থাকে। ইহাতে মনে করিতে হয় যে, বুদ্ধদেবের সময় হইতেই চারি

আর্য্য-সত্যের ব্যাখ্যা প্রচলিত হইয়াছিল। কিন্তু তাহা বাদ দিলেও সুত্তন্তের বিশেষ কোন অঙ্গহানি হইত না। মজ্ঝিম-নিকায়ের সুত্ত ইহার বিশিষ্ট প্রমাণ। "নিদ্দেস" নামে সুত্তপিটকে একটি পুস্তকও দৃষ্ট হয়। বাস্তবিক পক্ষে উহা সুত্ত-নিপাতের ব্যাখ্যা বা অর্থকথা-সদৃশ। বোধ হয় যেন পিটকগ্রন্থের স্থানে স্থানে প্রাপ্ত নিদ্দেসগুলিকে লক্ষ্য করিয়াই মহাবংসের গ্রন্থকার বলিয়াছেন যে, পালি-মূলের সহিত অর্থকথা-গুলি বৌদ্ধসঙ্গীতি-সমূহে আবৃত্তি করা হইয়াছিল। "সঙ্গীতি-ত্তয়-আরুল্হং"। চুল্লবগ্গ, দীপবংস, সমন্তপসাদিকা, সুমঙ্গলবিলাসিনী ও মহাবংসের সঙ্গীতিত্রয়ের বর্ণনাতে আমরা অর্থকথার ত কোন উল্লেখ দেখিতে পাই না। মহাবংসের সর্ব্বশেষ পরিচ্ছেদে হঠাৎ কোথা হইতে উক্ত সংবাদ দেওয়া হইল? সুতরাং আমাদের ধারণা বোধহয় নিতান্ত অমূলক নহে।

**সুত্তন্তের রচনা-কাল।**—দীপবংস, সমন্তপসাদিকা, সুমঙ্গল-বিলাসিনী ও মহাবংসের বর্ণনামতে বুদ্ধদেবের দেহত্যাগের তিনমাস পরে রাজগৃহে প্রথম বৌদ্ধসভা আহ্বান করা হয় এবং ঐ সভায় প্রায় সমগ্র বৌদ্ধশাস্ত্র সংগৃহীত হয়। উহার এক শতাব্দী পরে বৈশালীতে দ্বিতীয় সভা আহ্বান করা হয়। ঐ সভায় বৌদ্ধশাস্ত্রের কোন পরিবর্ত্তন করা হয় নাই। উহার ১৩৬ বৎসর পরে রাজা অশোকের সময়ে তৃতীয় সভার অধিবেশন হয়। ঐ সভায় কথাবত্থু পকরণ প্রণীত ও অভিধর্ম্ম পিটকের অন্তর্ভূক্ত করা হয়। কিন্তু আমরা অবিচারে এইরূপ বর্ণনা সত্য বলিয়া গ্রহণ করিতে পারি কি? ইহার কারণ এই যে, চুল্লবগ্গের ১১শ খন্ধকে প্রথম সভার বর্ণনা এবং ১২শ খন্ধকে দ্বিতীয় সভার বর্ণনা পরিদৃষ্ট হয়। যদি চুল্লবগ্গ প্রথম বৌদ্ধসভায় সম্পূর্ণ হইত, একশত বৎসরের পরবর্ত্তী ঘটনা কিরূপে উহাতে সন্নিবেশিত হইল? বিশেষতঃ পরমত্থদীপনীর গ্রন্থকার বলেন যে, দ্বিতীয় সভায় থের-গাথায় একজন স্থবিরের গাথা সন্নিবেশিত করা হয়। সুমঙ্গল-বিলাসিনীতে দেখিতে

পাওয়া যায়, দীঘ-ভাণক শ্রেণীবিভাগ অনুসারে খুদ্দক-নিকায়ের অন্তর্গত মাত্র ১২টী পুস্তক, এবং মজ্ঝিম ভাণক শ্রেণী-বিভাগ অনুসারে ১৫টী পুস্তক হইলেও তন্মধ্যে খুদ্দক-পাঠের নামগন্ধ পর্য্যন্ত নাই। এই সকল ঘটনা হইতে কি প্রমাণিত হয় না যে, পিটক-গ্রন্থ কদাচ প্রথম সভায় সমাপ্ত হয় নাই? তাহা হইলে প্রশ্ন উঠিতেছে, আমাদের স্মৃত্তন্ত কোন সময়ে বিরচিত হয়? আমরা ইহা বেশ জানি যে, রাজা অশোকের পরে কোন পিটক-গ্রন্থ প্রণীত হইয়াছে বলিয়া কোথাও উল্লেখ নাই। বিশেষতঃ অশোকের স্তূপ-প্রাচীরে স্মৃত্তন্তিক, স্মৃত্তন্তকিনী, পেটকী, পঞ্চনেকয়িক প্রভৃতি নাম খোদিত আছে। ইহাতে বেশ প্রমাণিত হয় যে, রাজা অশোকের সময়ে এমন কি তাঁহার বহু পূর্ব্বে পঞ্চনিকায় বিরচিত হয়। ইহা বড় আশ্চর্য্যের বিষয় যে, আমাদের স্মৃত্তন্তের দৈহিক অঙ্গপ্রত্যঙ্গের তালিকায় "মস্তিষ্কের" উল্লেখ নাই, কিন্তু খুদ্দক পাঠে উহার উল্লেখ আছে—"মথকে মথলুঙ্গং"। মজ্ঝিম-নিকায়ের সুত্তেও উহার উল্লেখ নাই। ইহাতে বুঝিতে হয় যে, খুদ্দক-পাঠ আমাদের স্মৃত্তন্তের পরবর্ত্তী কালের রচনা। আমরা বলিতে পারি যে, আমাদের স্মৃত্তন্ত প্রথম বৌদ্ধসভায় (খৃঃ—পূঃ ৫৪৩ অব্দে) অথবা প্রথম ও তৃতীয় বৌদ্ধসভার মধ্যবর্ত্তী সময়ে (খৃঃ—পূঃ ৫৪৩—৩০৭ অব্দে) বিরচিত হয়।

**স্মৃত্তন্তদেশনার স্থান।**—কুরু দেশের কম্মাসস্‌দম্ম নামক নগরে ভগবান বুদ্ধ ভিক্ষুদিগকে স্মৃত্যুপস্থান বিষয়ক উপদেশ প্রদান করেন। কম্মাসস্‌দম্ম শব্দের অর্থ দম্য কর্ম্মাশ্ব, বোধ হয় ইহা "ভদ্রাশ্ব-বর্ষের" নামান্তর মাত্র। কুরুদেশের অন্য নাম উত্তর-কুরু। পরিশিষ্টভাগে ইহার বর্ণনা দেখুন।

**স্মৃত্তন্তের আলোচ্য বিষয়।**—আমাদের স্মৃত্তন্তের আলোচ্য বিষয় সম্যক্ স্মৃতি। সম্যক্ স্মৃতির অপর নাম স্মৃতি-প্রস্থান বা স্মৃত্যুপস্থান। উহা চতুর্ব্বিধ, যথা—(১) কায়ে কায়ানুপস্‌সনা—কায় বিষয়ে কায়-দর্শন, (২) বেদনাসু বেদনানুপস্‌সনা—সুখ-দুঃখাদি বেদনা বিষয়ে বেদনা-দর্শন,

(৩) চিত্তে চিত্তানুপস্‌সনা- চিত্ত বিষয়ে চিত্ত-দর্শন, (৪) ধম্মেসু ধম্মানুপস্‌সনা, ধর্ম্ম (বা পদার্থ) বিষয়ে ধর্ম্ম (বা পদার্থ) দর্শন। পূর্ব্বে বলা হইয়াছে যে, সম্যক্ স্মৃতিকে গীতার ভাষায় বলা যাইতে পারে অভ্যাস-যোগ। আমাদের সুত্তন্তে ধ্যানের পূর্ব্ব প্রক্রিয়াগুলি বর্ণিত আছে। নিম্নে আমরা তাহা সংক্ষেপে বর্ণনা করিতেছি; বুঝিবার সুবিধা করে গীতার অভ্যাসযোগেরও বিবরণ দিতেছি। ভগবান শ্রীকৃষ্ণ বলিয়াছেন,

"যোগী যুঞ্জীত সততমাত্মানং রহসি স্থিতঃ।
একাকী যতচিত্তাত্মা নিরাশীরপরিগ্রহঃ॥
শুচৌ দেশে প্রতিষ্ঠাপ্য স্থিরমানসমাত্মনঃ।
নাত্যুচ্ছ্রিতং নাতি নীচং চৈলাজিনকুশোত্তরম্॥
তত্রৈকাগ্রং মনঃ কৃত্বা যত চিত্তেন্দ্রিয়-ক্রিয়ঃ।
উপবিশ্যাসনে যুঞ্জ্যাদ্ যোগমাত্মবিশুদ্ধয়ে॥
সমং কায়-শিরোগ্রীবং ধারয়ন্ন চলং স্থিরঃ।
সংপ্রেক্ষ্য নাসিকাগ্রং স্বং দিশশ্চানব-লোকয়ন্॥

ইত্যাদি"

(অভ্যাস যোগ, ১০—৪৬)

"যোগী ব্যক্তি একাকী নির্জ্জনে নিরন্তর অবস্থান এবং আশা ও পরিগ্রহ পরিত্যাগ পূর্ব্বক অন্তঃকরণ ও দেহ বশীভূত করিয়া চিত্তকে সমাধান করিবেন। জিতচিত্ত ও জিতেন্দ্রিয় ব্যক্তি আত্মশুদ্ধির নিমিত্ত একাগ্রমনে পবিত্র স্থানে ক্রমান্বয়ে কুশ মৃগচর্ম্ম ও বস্ত্রদ্বারা প্রস্তুত অনতি উচ্চ, অনতি নীচ স্থিরতর আসন সংস্থাপন করতঃ, তাহাতে উপবেশন করিয়া যোগ অভ্যাস করিবে। শরীর, মস্তক ও গ্রীবা সরলভাবে ধারণ এবং দৃষ্টিকে অন্যান্য দিক্ হইতে আকর্ষণ পূর্ব্বক স্বীয় নাসিকার অগ্রভাগে সন্নিবেশিত করিয়া, যোগাভ্যাস করিবে। যোগী ব্যক্তি প্রশান্তাত্মা, নির্ভয়, ব্রহ্মচারী, সংযত-চিত্ত ও মৎপরায়ণ হইয়া আমাতেই চিত্ত অর্পণ পূর্ব্বক অবস্থান করিবে। সংযত-চিত্ত যোগী প্রশান্তচিত্ত, রজোবিহীন,

নিরুজ্ঝতি. ঘাণং লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, জিব্হা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি. কায়ো লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, মনো লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি।

( বাহিরায়তন চক্কং )

রূপং লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি. সদ্দা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, গন্ধা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি. রসা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ফোট্ঠব্বা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ধম্মা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি।

( বিঞ্ঞাণ চক্কং )

চক্খু বিঞ্ঞাণং লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি. সোত-বিঞ্ঞাণং লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ

নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ঘাণ-বিঞ্ঞাণং লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি, এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, জিহ্বা-বিঞ্ঞাণং লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি, এথ নিরুজ্ঝমানা, নিরুজ্ঝতি, কায়-বিঞ্ঞাণং লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, মনো-বিঞ্ঞাণং লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি।

( ফস্স ছক্কং )

চক্খু-সম্ফস্সো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, সোত-সম্ফস্সো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ঘাণ-সম্ফস্সো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি, এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, জিহ্বা-সম্ফস্সো লোকে পিয়রূপং সাত রূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, কায়-সম্ফস্সো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, মনো-সম্ফস্সো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি।

( বেদনা ছক্কং )

চক্খু-সম্ফস্সজা বেদনা লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, সোত-

সম্ফস্সজা-বেদনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ঘাণ-সম্ফস্সজা-বেদনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, জিহ্বা সম্ফস্সজা বেদনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, কায়-সম্ফস্সজা-বেদনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, মনো-সম্ফস্সজা-বেদনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি।

( সঞ্ঞাছক্কং )

রূপ সঞ্ঞা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, সদ্দ-সঞ্ঞা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, গন্ধসঞ্ঞা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, রস-সঞ্ঞা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি, এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ফোট্ঠব্ব সঞ্ঞা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ধম্ম-সঞ্ঞা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি।

( চেতনাছক্কং )

রূপ-সঞ্চেতনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, সদ্দ-সঞ্চেতনা

লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, গন্ধ-সঞ্চেতনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, রস-সঞ্চেতনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ফোট্ঠব্ব-সঞ্চেতনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ধম্ম সঞ্চেতনা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি।

( তন্হাছক্কং )

রূপ তন্হা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, সদ্দ-তন্হা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, গন্ধ-তন্হা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, রস-তন্হা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ফোট্ঠব্ব-তন্হা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ধম্ম-তন্হা লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি।

( বিতক্কছক্কং )

রূপ-বিতক্কো লোকে পিয়রূপং সাতরূপং এত্থেসা তন্হা পহীয়মানা পহীয়তি এত্থ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, সদ্দ-বিতক্কো

লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, গন্ধ-বিতক্কো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, রস-বিতক্কো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি, এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ফোট্ঠব্ব-বিতক্কো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ধম্ম-বিতক্কো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি।

বিচার চক্কং )

রূপ-বিচারো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, সদ্দ-বিচারো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, গন্ধ-বিচারো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, রস-বিচারো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি, এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ফোট্ঠব্ব-বিচারো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি, এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ধম্ম-বিচারো লোকে পিয়রূপং সাতরূপং এথেসা তন্হা পহীয়মানা পহীয়তি এথ নিরুজ্ঝমানা নিরুজ্ঝতি, ইদং বুচ্চতি ভিক্খবে দুক্খ-নিরোধং অরিয় সচ্চং।

## মগ্‌গ-সচ্চ-নিদ্দেসং

২৭। কতমঞ্চ ভিক্খবে দুক্খনিরোধ-গামিনী-পটিপদা অরিয় সচ্চং ?

অয়মেব আরিয়ো অট্ঠঙ্গিকো-মগ্গো সেয়্যথীদং সম্মাদিট্ঠি সম্মা-সংকপ্পো সম্মাবাচা সম্মা-কম্মন্তো সম্মা আজীবো সম্মা-বায়ামো সম্মা-সতি সম্মাসমাধি।

কতমাচ ভিক্খবে সম্মাদিট্ঠি ?

যং খো ভিক্খবে দুক্খে ঞাণং, দুক্খ-সমুদয়ে ঞাণং দুক্খ-নিরোধে ঞাণং, দুক্খ-নিরোধগামিনিয়া-পটিপদায় ঞাণং অয়ং বুচ্চতি ভিক্খবে সম্মাদিট্ঠি।

কতমোচ ভিক্খবে সম্মা-সংকপ্পো ?

নেক্খম্ম-সংকপ্পো অব্যাপাদ-সংকপ্পো অবিহিংসা-সংকপ্পো অয়ং বুচ্চতি ভিক্খবে সম্মা সংকপ্পো।

কতমা চ ভিক্খবে সম্মাবাচা ?

মুসাবাদা-বেরমণি, পিসুনা বাচা বেরমণি,ফরুস-বাচা বেরমণি, সম্পপ্পলাপা-বেরমণি অয়ং বুচ্চতি ভিক্খবে সম্মাবাচা।

কতমো চ ভিক্খবে সম্মা-কম্মন্তো ?

পাণাতিপাতা বেরমণি অদিন্নাদানা বেরমণি কামেসু মিচ্ছাচারা বেরমণি অয়ং বুচ্চতি ভিক্খবে সম্মাকম্মন্তো।

কতমো চ ভিক্খবে সম্মা-আজীবো ?

ইধ ভিক্খবে অরিয় সাবকো মিচ্ছা-আজীবং পহায় সম্মা আজীবেন জীবিকং কপ্পেতি অয়ং বুচ্চতি ভিক্খবে সম্মা-আজীবো।

কতমো চ ভিক্খবে সম্মা বায়ামো ?

ইধ ভিক্খবে ভিক্খু অনুপ্পন্নানং পাপকানং অকুসলানং ধম্মানং অনুপ্পাদায় ছন্দং জনেতি বায়মতি বিরিয়ং আরভতি চিত্তং পগ্গণ্হাতি পদহতি, উপ্পন্নানং পাপকানং অকুসলানং ধম্মানং পহানায় ছন্দং জনেতি বায়মতি বিরিযং আরভতি চিত্তং পগ্গণ্হাতি পদহতি, অনুপ্পন্নানং কুসলানং ধম্মানং উপ্পাদায় ছন্দং জনেতি বায়মতি বিরিয়ং আরভতি চিত্তং পগ্গণ্হাতি পদহতি, উপ্পান্নানং কুসলানং ধম্মানং ঠিতিয়া অসম্মোসায় ভিয়্যো ভাবায় বেপুল্লায় ভাবনায় পারিপূরিয়া ছন্দং জনেতি বায়মতি বিরিযং আরভতি চিত্তং পগ্গণ্হাতি পদহতি, অয়ং বুচ্চতি ভিক্খবে সম্মা-বায়মো।

কতমা চ ভিক্খবে সম্মাসতি ?

ইধ ভিক্খবে ভিক্খু কায়ে কায়ানুপস্সী বিহরতি আতাপী সম্পজানো সতিমা বিনেয্য লোকে অভিজ্ঝা দোমনস্সং, বেদনাসু বেদনানুপস্সী বিহরতি আতাপী সম্পজানো সতিমা বিনেয্যলোকে অভিজ্ঝা দোমনস্সং, চিত্তে চিত্তানুপস্সী বিহরতি আতাপী সম্পজানো সতিমা বিনেয্যলোকে অভিজ্ঝা দোমনস্সং, ধম্মেসু ধম্মানুপস্সী বিহরতি আতাপী সম্পজানো সতিমা বিনেয্যলোকে অভিজ্ঝা দোমনস্সং অয়ং বুচ্চতি ভিক্খবে সম্মাসতি।

কতমো চ ভিক্খবে সম্মা-সমাধি ?

ইধ ভিক্খবে ভিক্খু বিবিচ্চেব কামেহি বিবিচ্চ অকুসলেহি ধম্মেহি সবিতক্কং সবিচারং বিবেকজং পীতিসুখং পঠমজ্ঝানং উপসম্পজ্জ বিহরতি, বিতক্ক বিচারানং বুপসমা অজ্ঝত্তং সম্পসাদনং চেতসো একোদি ভাবং অবিতক্কং অবিচারং সমাধিজং পীতিসুখং দুতিয়জ্ঝানং উপসম্পজ্জ বিহরতি পীতিয়া চ বিরাগা

উপেখকো বিহরতি সতো চ সম্পজানো সুখঞ্চ কায়েন পটিসং বেদেতি, যন্তং অরিয়া আচিক্খন্তি উপেক্খো সতিমা সুখ বিহারতি। ততিয়জ্ ঝানং উপসম্পজ্জ বিহরতি, সুখস্স চ পহানা দুক্খস্স চ পহাণ পূব্বে ব সোমনস্স দোমনস্সানং অত্থগমা অদুক্খং অসুখং উপেখাসতি পারিসুদ্ধিং চতুত্থজ্ঝানং উপসম্পজ্জ বিহরতি। অয়ং বুচ্চতি ভিক্খবে সম্মা-সমাধি। ইদং বুচ্চতি ভিক্খবে দুক্খ নিরোধ-গামিনী পটিপদা অরিয় সচ্চং।

ইতি অজ্ঝত্তং বা ধম্মেসু ধম্মানুপস্সী বিহরতি, বহিদ্ধা বা ধম্মেসু ধম্মানুপস্সী বিহরতি, অজ্ঝত্ত বহিদ্ধা বা ধম্মেসু ধম্মানুপস্সী বিহরতি, সমুদয় ধম্মানুপস্সী বা ধম্মেসু বিহরতি, বয়ধম্মানুপস্সী বা ধম্মেসু বিহরতি, সমুদয় বয় ধম্মানুপস্সী বা ধম্মেসু বিহরতি। অত্থি ধম্মাতি বা পনস্সসতি-পচ্চুপট্ঠিতা হোতি। যাবদেব ঞাণ মত্তায় পতিস্সতি মত্তায় অনিস্সিতো চ বিহরতি ন চ কিঞ্চি লোকে উপাদিয়তি, এবং খো ভিক্খবে ভিক্খু ধম্মেসু ধম্মানুপস্সী বিহরতি চতুসু অরিয় সচ্চেসু।

২৮। যোহি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতি পট্ঠানে এবং ভাবেয়্য সত্ত বস্সানি তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব ধম্মে অঞ্ঞাসতি বা উপাদিসেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে সত্ত বস্সানি যোহি কোচি ইমে চত্তারো সতি পট্ঠানে এবং ভাবেয়্য ছ বস্সানি তস্সদ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদিসেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে ছ বস্সানি, যো হি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয্য পঞ্চ বস্সানি তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদি-সেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে পঞ্চ বস্সানি, যো হি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতি পট্ঠানে এবং ভাবেয্য চত্তারি বস্সানি তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদিসেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে চত্তারি বস্সানি, যো হি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয্য তীনি বস্সানি তস্সা দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব ধম্মে অঞ্ঞাসতি বা উপাদিসেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে তীনি বস্সানি, যো হি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয্য দ্বে বস্সানি তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদি-সেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে দ্বে বস্সানি, যো হি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয্য একং বস্সং তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদি-সেসে অনাগামিতা।

তিট্ঠতু ভিক্খবে একং বস্সং, যো হি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয্য সত্ত মাসানি তস্স দ্বিন্নং ফলানং

অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব ধম্মে অঞ্ঞাসতিবা উপাদিসেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে সত্ত মাসানি যোহি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয্য ছ মাসানি তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব ধম্মে অঞ্ঞাসতি বা উপাদি-সেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে ছ মাসানি যোহি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয্য পঞ্চমাসানি তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদি সেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে পঞ্চ মাসানি, যোহি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয্য চত্তারি মাসানি তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব ধম্মে অঞ্ঞাসতি বা উপাদিসেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে চত্তারি মাসানি, যোহি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয্য তীনি মাসানি তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদি-সেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে তীনি মাসানি, যোহি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতি পট্ঠানে এবং ভাবেয্য দ্বেমাসানি তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদিসেসে অনাগামিতা।

তিট্ঠন্তু ভিক্খবে দ্বে মাসানি, যোহি কোচি ভিক্খবে ইমে

চত্তারো সতি পট্ঠানে এবং ভাবেয়্য একং মাসং তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞসতি বা উপাদি-সেসে অনাগামিতা।

তিট্ঠতু ভিক্খবে মাসো, যোহি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয়্য অদ্ধমাসং তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদিসেসে অনাগামিতা।

তিট্ঠতু ভিক্খবে অদ্ধমাসো, যোহি কোচি ভিক্খবে ইমে চত্তারো সতিপট্ঠানে এবং ভাবেয়্য সত্তাহং তস্স দ্বিন্নং ফলানং অঞ্ঞতরং ফলং পাটিকংখং দিট্ঠেব-ধম্মে অঞ্ঞাসতি বা উপাদি-সেসে অনাগামিতা।

একায়নো অয়ং ভিক্খবে মগ্গো সত্তানং বিসুদ্ধিয়া সোক পরিদ্দবানং সমতিক্কমায় দুক্খ দোমনস্সানং অত্থগমায় ঞায়স্স অধিগমায় নিব্বাণস্স সচ্ছি কিরিয়ায় যদিদং চত্তারো সতি পট্ঠানা।

ইতি যন্তং বুত্তং ইদমেতং পটিচ্চ বুত্তন্তি।

ইদমবোচ ভগবা অত্তমনা তে ভিক্খু ভগবতো ভাসিতং অভিনন্দুন্তি।

নির্দিট্ঠতং।

# মহাসতিপট্ঠান-সুত্তন্ত

## ( বঙ্গানুবাদ )

প্রথম বৌদ্ধসভার ধর্ম্মাসনে বাসনা সভাপতি স্থবির মহাকাশ্যপের প্রশ্নোত্তরে স্থবির আনন্দ বলিতেছেন--

উদ্দেশ-ভাগ।

আমি এইরূপ শুনিয়াছি :—একদা ভগবান কুরুগণের মধ্যে অবস্থান করিতেছিলেন। "কম্মাস্সদম্ম" কুরু দেশের একটি নগর। তথায় ভগবান ভিক্ষুগণকে ডাকিলেন, "হে ভিক্ষুগণ!" ভিক্ষুরা প্রত্যুত্তরে বলিয়া উঠিলেন, "ভদন্ত!" ভগবান বলিতে লাগিলেন :—

২। হে ভিক্ষুগণ! সত্ত্বগণের বিশুদ্ধি, শোক বিলাপের সম্যক্ অতিক্রম দুঃখ-দৌর্মনস্যের তিরোধান, (১) ঞায়স্স (আর্য্য মার্গ) হৃদয়ঙ্গম ও নির্ব্বাণ সাক্ষাৎকার পক্ষে ইহাই উপায়, ইহাই পথ। যথা—চারি স্মৃত্যুপস্থান বা স্মৃতি-পস্থান।

(ক) হে ভিক্ষুগণ! এখানে কোন ভিক্ষু উদ্যমশীল, সম্প্রজ্ঞাত ও স্মৃতিমান্ হইয়া এবং জগতে অভিধ্যা (২) ও দৌর্মনস্য (৩) বিদূরিত করিয়া কায় বিষয়ে কায়-দর্শী, (খ) বেদনা বিষয়ে বেদনা-দর্শী, (গ) চিত্ত বিষয়ে চিত্ত-দর্শী এবং (ঘ) ধর্ম্ম বিষয়ে (৪) ধর্ম্ম-দর্শী হইয়া অবস্থান করেন।

---

(১) ঞায়স্স—ন্যায়ের, ন্যায়-পথের, মধ্যপথের, আর্য্য অষ্টমার্গের।

(২) অভিধ্যা=লোভ : অথ সালিনী বলেন, মূলং পত্তা লোভো কম্মং পত্তা অভিজ্ঝা : লোভ যখন কার্য্যে পরিণত হয় তখন উহা অভিধ্যা নামে অভিহিত হয়।

(৩) দৌর্মনস্য=মানসিক দুঃখ।

(৪) ধর্ম্ম=পদার্থ, ধারণা, ভাব।

( অনঃপ্রাণ স্মৃতি )

৩। হে ভিক্ষুগণ! তিনি কিরূপে কায়বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন?

হে ভিক্ষুগণ! এখানে তিনি অরণ্য, বৃক্ষমূল, অথবা কোন নির্জ্জন গৃহে গিয়া পদ্মাসন হইয়া উপবেশন করেন, দেহ ঋজুভাবে রাখিয়া নির্ব্বাণ অভিমুখে স্মৃতি উপস্থাপিত করেন। তদবস্থায় তিনি স্মৃতিমান্ হইয়া শ্বাস গ্রহণ ও ত্যাগ করেন, দীর্ঘ-শ্বাস গ্রহণ করিলে তিনি বিশেষরূপে জানেন যে, তিনি দীর্ঘশ্বাস গ্রহণ করিতেছেন, দীর্ঘশ্বাস পরিত্যাগ করিলে তিনি বিশেষরূপে জানেন যে, তিনি দীর্ঘশ্বাস পরিত্যাগ করিতেছেন, হ্রস্বশ্বাস গ্রহণ করিলে তিনি বিশেষরূপে জানেন যে, তিনি হ্রস্বশ্বাস গ্রহণ করিতেছেন, হ্রস্বশ্বাস পরিত্যাগ করিলে তিনি বিশেষরূপে জানেন যে তিনি হ্রস্বশ্বাস পরিত্যাগ করিতেছেন। তিনি সর্ব্বাঙ্গে ( ভাষ্যকারের মতে নাভি হইতে নাসিকাগ্র পর্য্যন্ত ) স্পন্দন অনুভূত হয় এইরূপ শ্বাস গ্রহণ ও ত্যাগ করিতে শিক্ষা করেন, দৈহিক ক্রিয়ায় শান্তি অনুভব হয়, তিনি এইরূপ শ্বাস গ্রহণ ও ত্যাগ করিতে শিক্ষা করেন।

হে ভিক্ষুগণ! যেমন কোন দক্ষ ভ্রমকার কিংবা তাঁহার শিষ্য সূত্র দীর্ঘ করিয়া টানিলে বিশেষরূপে জানেন যে, তিনি দীর্ঘ করিয়া টানিলেন, এবং হ্রস্ব করিয়া টানিলে বিশেষরূপে জানেন যে, তিনি হ্রস্ব করিয়া টানিলেন, শ্বাস-প্রশ্বাস কালে তাঁহাকে ঠিক সেইরূপ করিতে হয়।

(ক) তিনি এইভাবে ভিতরে, বাহিরে, কিংবা ভিতরে ও বাহিরে, কায়বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন। তিনি দেহের উৎপত্তি বিনাশ, কিংবা তদুভয় প্রকৃতি দেখিয়া অবস্থান করেন। "দেহ আছে" তাঁহার এই স্মৃতি সমুপস্থিত হয়, উহা জ্ঞান ও প্রতিস্মরণের পক্ষে যথেষ্ট হয়। তিনি ( বিষয় বাসনার ) অনধীন হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুতে আসক্তি উৎপাদন করেন না। এইরূপেও তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( ঐর্য্যাপথ-কাণ্ড )

৪। হে ভিক্ষুগণ! তিনি গমন করিলে গমন করিতেছি, দাঁড়াইলে দাঁড়াইয়া আছি, বসিয়া থাকিলে বসিয়া আছি, শয়ন করিলে শয়ন করিয়া আছি, যখন যে ভাবে দেহ চালিত হয় তাহা বিশেষরূপে জানেন।

(ক)......এইরূপেও তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সম্প্রজ্ঞান-কাণ্ড )

৫। হে ভিক্ষুগণ! তিনি গমনে, প্রত্যাগমনে, আলোকনে, বিলোকনে, সঙ্কোচনে, প্রসারণে, সংঘাটি ও পাত্র-চীবর ধারণে, অশনে, পানে, পরিপাকে, আস্বাদনে, মলমূত্র-ত্যাগে, গমনে, দাঁড়ানে, উপবেশনে, শয়নে, জাগরণে, আলাপনে, নীরবতায় বিশেষভাবে সতর্ক থাকেন।

(ক)......এইরূপেও তিনি কায় বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( প্রতিকূল মনসিকার-কাণ্ড )

৬। হে ভিক্ষুগণ! তিনি নিম্নে পদতল হইতে ঊর্দ্ধে কেশাগ্র পর্য্যন্ত চর্ম্মাবৃত দেহ-পুরে নানা প্রকার অশুচি প্রত্যবেক্ষণ করেন, যথা—"এই দেহে কেশ, লোম, নখ, দন্ত, ত্বক্, মাংস, স্নায়ু, অস্থি, অস্থি-মজ্জা, বুক্ক, হৃদয়, যকৃত, ক্লোম, প্লীহা, ফুস্ফুস, অন্ত্র, ক্ষুদ্র অন্ত্র, উদর, পুরীষ, পিত্ত, শ্লেষ্মা, পূয, রক্ত, স্বেদ, মেদ, অশ্রু, বসা, ক্ষেড়, সীক্নী, লসিকা ও মূত্র আছে।

হে ভিক্ষুগণ! যেমন শালি, ব্রীহি, মুগ, মাষ, তিল, তণ্ডুল প্রভৃতি নানাবিধ ধান্যপূর্ণ উভদিকে মুখ বিশিষ্ট "মুতোলি"র (এক প্রকার থলিয়ার) মুখাবরণ উন্মোচন করিয়া চক্ষুষ্মান পুরুষ প্রত্যবেক্ষণ

করেন, এইগুলি শালি, এইগুলি ব্রীহি, এইগুলি মুগ, এইগুলি তিল, এইগুলি তণ্ডুল, সেইরূপ তিনি এই দেহে কেশ, লোম, নখ......লসিকা ও মূত্র প্রভৃতি অশুচি প্রত্যবেক্ষণ করেন।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ! তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( ধাতু-মনসিকার-কাণ্ড )

৭। হে ভিক্ষুগণ! এই দেহ যে ভাবে অবস্থিত, যে ভাবে প্রণিহিত তিনি ধাতুর দিক্ হইতে প্রত্যবেক্ষণ করেন:—"এই দেহে পৃথিবী-ধাতু, আপ-ধাতু, তেজ-ধাতু, বায়ু-ধাতু আছে।"

হে ভিক্ষুগণ! যেমন কোন দক্ষ গো-ঘাতক কিংবা তাহার শিষ্য গাভী বধ ও উহার মাংস অনেক ভাগে সুবিভক্ত করিয়া চৌমাথা রাস্তায় উপবেশন করে, সেইরূপ তিনি ধাতুর দিক্ হইতে দেহাবস্থান প্রত্যবেক্ষণ করেন।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ! তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সীবথিকা বিষয়ক প্রথম-কথা )

৮। হে ভিক্ষুগণ। কল্পনা-চক্ষে তিনি দেখিবেন যেন "সীবথিকায়" ( শব-ভূমিতে ) এক, দুই কিংবা তিন দিনের নিক্ষিপ্ত মৃতদেহ স্ফীত, বিবর্ণ ও পূযময় হইয়া গিয়াছে। ইহা হইতে তিনি নিজ দেহ সম্বন্ধে সিদ্ধান্ত করিবেন, ইহারও এইরূপ স্বভাব, এইরূপ গতি, এই পরিণাম অতীত হয় নাই।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ! তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সীবথিকা বিষয়ক দ্বিতীয় কথা )

৯। হে ভিক্ষুগণ! কল্পনা-চক্ষে তিনি দেখিবেন যেন সীব-

থিকায় নিক্ষিপ্ত মৃত দেহকে কাক, চিল, গৃধ্র, গরুড়, শৃগাল, কিংবা সেই দেহজাত বিবিধ পোকায় ভক্ষণ করিতেছে। ইহা হইতে তিনি নিজ দেহ সম্বন্ধে সিদ্ধান্ত করিবেন, ইহারও এইরূপ স্বভাব, এইরূপ গতি, এই পরিণাম অতীত হয় নাই।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ! তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সীবথিকা বিষয়ক তৃতীয় কথা )

১০। হে ভিক্ষুগণ! কল্পনা চক্ষে তিনি দেখিবেন যেন সীবথিকায় নিক্ষিপ্ত দেহ রক্তমাংস-যুক্ত ও স্নায়ু-সম্বদ্ধ অস্থি-শৃঙ্খলে পরিণত হইয়াছে। ইহা হইতে তিনি নিজ দেহ সম্বন্ধে সিদ্ধান্ত করিবেন, ইহারও এইরূপ স্বভাব, এইরূপ গতি, এই পরিণাম অতীত হয় নাই।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ! তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সীবথিকা বিষয়ক চতুর্থ কথা )

১১। হে ভিক্ষুগণ! কল্পনা-চক্ষে তিনি দেখিবেন যেন সীবথিকায় নিক্ষিপ্ত দেহ মাংস-বিরহিত, রক্ত মক্ষিত ও স্নায়ু-সম্বদ্ধ অস্থি-শৃঙ্খলে পরিণত হইয়াছে। ইহা হইতে তিনি নিজ দেহ সম্বন্ধে সিদ্ধান্ত করিবেন, ইহারও এইরূপ স্বভাব, এইরূপ গতি, এই পরিণাম অতীত হয় নাই।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ। তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সীবথিকা বিষয়ক পঞ্চম কথা )

১২। হে ভিক্ষুগণ! মানস দর্পণে তিনি দেখিবেন যেন সীবথিকায় নিক্ষিপ্ত দেহ রক্ত-মাংস বিরহিত, স্নায়ু-সম্বদ্ধ অস্থি-শৃঙ্খলে

পারণত হইয়াছে। ইহা হইতে তিনি নিজ দেহ সম্বন্ধে সিদ্ধান্ত করিবেন, ইহারও এইরূপ স্বভাব, এইরূপ গতি, এই অবস্থা অতীত হয় নাই ।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ। তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সীবথিকা বিষয়ক ষষ্ঠকথা )

১৩। হে ভিক্ষুগণ। মানস দর্পণে তিনি দেখিবেন যেন সীবথিকায় নিক্ষিপ্ত দেহের অস্থি সমস্ত সম্বন্ধহীন হইয়া নানাদিকে ছড়াইয়া পড়িয়াছে, একদিকে গিয়াছে হস্ত-অস্থি, একদিকে গিয়াছে পদ-অস্থি, একদিকে গিয়াছে জঙ্ঘা অস্থি, একদিকে গিয়াছে উরু-অস্থি, একদিকে গিয়াছে কটি-অস্থি, একদিকে গিয়াছে পৃষ্ঠ-কণ্টক ( মেরুদণ্ড ) এবং একদিকে গিয়াছে শিরঃ-কটাহ ( কপাল )। ইহা হইতে তিনি নিজ দেহ সম্বন্ধে সিদ্ধান্ত করিবেন, ইহারও এইরূপ স্বভাব, এইরূপ গতি, এই অবস্থা অতীত হয় নাই।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ! তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সীবথিকা বিষয়ক সপ্তম কথা )

১৪। হে ভিক্ষুগণ! মানস-দর্পণে তিনি দেখিবেন যেন সীবথিকায় নিক্ষিপ্ত দেহের অস্থিসমূহ শঙ্খবর্ণসদৃশ শ্বেতবর্ণ হইয়া গিয়াছে। ইহা হইতে তিনি নিজ দেহ সম্বন্ধে সিদ্ধান্ত করিবেন, ইহারও এইরূপ স্বভাব, এইরূপ গতি, এই অবস্থা অতীত হয় নাই।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ! তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সীবথিকা বিষয়ক অষ্টম কথা )

১৫। হে ভিক্ষুগণ। মানস-দর্পণে তিনি দেখিবেন, যেন

সীবথিকায় নিক্ষিপ্ত দেহের অস্থিসমূহ বর্ষাধিককাল পুঞ্জীকৃত হইয়া আছে। ইহা হইতে তিনি নিজ দেহ সম্বন্ধে সিদ্ধান্ত করিবেন, ইহারও এইরূপ স্বভাব, এইরূপ গতি, এই অবস্থা অতীত হয় নাই।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ! তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

( সীবথিকা বিষয়ক নবম কথা )

১৬। হে ভিক্ষুগণ! মানস-দর্পণে তিনি দেখিবেন যেন সীবথিকায় নিক্ষিপ্ত দেহের অস্থিসমূহ পূতিময় ও চূর্ণীকৃত হইয়া গিয়াছে। ইহা হইতে তিনি নিজ দেহ সম্বন্ধে সিদ্ধান্ত করিবেন, ইহারও এইরূপ স্বভাব, এইরূপ গতি, এই অবস্থা অতীত হয় নাই।

(ক) তিনি এইরূপে ভিতরে, বাহিরে, কিংবা ভিতরে ও বাহিরে কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন। দেহের মধ্যে তিনি উৎপত্তি বিনাশ, কিংবা তদুভয় প্রকৃতি দেখিতে পান। "দেহ আছে" তাঁহার এইরূপ স্মৃতি উপস্থিত হয়। উহা জ্ঞান ও প্রতি-স্মরণের পক্ষে যথেষ্ট হয়। তিনি ( বিষয়-বাসনার ) অনধীন হইয়া অবস্থান করেন; জগতের কোন বস্তুতে তিনি আসক্তি উৎপাদন করেন না।

(ক)......এইরূপেও হে ভিক্ষুগণ! তিনি কায়-বিষয়ে কায়-দর্শী হইয়া অবস্থান করেন।

## বেদনানুদর্শনস্মৃতিপ্রস্থান

১৭। হে ভিক্ষুগণ! কিরূপে তিনি বেদনা-বিষয়ে বেদনাদর্শী হইয়া অবস্থান করেন?

হে ভিক্ষুগণ! তিনি সুখ অনুভব করিলে সুখ অনুভব করিতেছেন, দুঃখ অনুভব করিলে দুঃখ অনুভব করিতেছেন, অদুঃখ অসুখ ( উপেক্ষা ভাব ) অনুভব করিলে অদুঃখ অসুখ অনুভব করিতেছেন, ইহা বিশেষরূপে জানেন। আমিষযুক্ত ( বিষয় বাসনা জড়িত ) সুখ

অনুভব করিলে আমিষযুক্ত সুখ অনুভব করিতেছেন, আমিষহীন ( বিষয়-বাসনা বর্জ্জিত ) সুখ অনুভব করিলে, আমিষহীন সুখ অনুভব করিতেছেন, আমিষযুক্ত দুঃখ অনুভব করিলে, আমিষযুক্ত দুঃখ অনুভব করিতেছেন, আমিষহীন দুঃখ অনুভব করিলে আমিষহীন দুঃখ অনুভব করিতেছেন, আমিষযুক্ত অদুঃখ অসুখ অনুভব করিলে আমিষযুক্ত অদুঃখ অসুখ অনুভব করিতেছেন, আমিষহীন অদুঃখ অসুখ অনুভব করিলে আমিষহীন অদুঃখ অসুখ অনুভব করিতেছেন ইহা তিনি বিশেষরূপে জানেন।

(ক) এইরূপে তিনি ভিতরে, বাহিরে, কিংবা ভিতরে ও বাহিরে বেদনা বিষয়ে বেদনা-দর্শী হইয়া অবস্থান করেন, উৎপত্তি ও বিনাশ কিংবা উভয়ের দিক হইতে তিনি বেদনা বিষয়ে বেদনা-দর্শী হইয়া অবস্থান করেন। "বেদনা আছে" তাঁহার এইরূপ স্মৃতি সমুপস্থিত হয়, উহা জ্ঞান ও প্রতিস্মরণের পক্ষে যথেষ্ট হয়। তিনি বিষয় বাসনার অনধীন হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুকে তিনি আসক্তি উৎপাদন করেন না। এইরূপে হে ভিক্ষুগণ! তিনি বেদনা-বিষয়ে বেদনা-দর্শী হইয়া অবস্থান করেন।

## চিত্তানুদর্শন-স্মৃতি-প্রস্থান

১৮। হে ভিক্ষুগণ! কিরূপে তিনি চিত্ত-বিষয়ে চিত্তদর্শী হইয়া অবস্থান করেন?

হে ভিক্ষুগণ! এখানে তিনি চিত্ত আসক্তিযুক্ত হইলে চিত্ত আসক্তিযুক্ত হইয়াছে, চিত্ত বীতরাগ হইলে, চিত্ত বীতরাগ হইয়াছে, চিত্ত দ্বেষযুক্ত হইলে চিত্ত দ্বেষযুক্ত হইয়াছে, চিত্ত বীতদ্বেষ হইলে চিত্ত বীতদ্বেষ হইয়াছে, চিত্ত মোহযুক্ত হইলে চিত্ত মোহযুক্ত হইয়াছে, চিত্ত ক্ষিপ্ত ( [illegible] বা জড়তা ভাবাপন্ন ) হইলে চিত্ত ক্ষিপ্ত হইয়াছে, চিত্ত বিক্ষিপ্ত ( [illegible] প্রাপ্ত ) হইলে চিত্ত বিক্ষিপ্ত হইয়াছে, চিত্ত মহদ্গত ( [illegible] অরূপ একভাব প্রাপ্ত ) হইলে চিত্ত মহদ্গত হইয়াছে,

চিত্ত মহদ্গত না হইলে (কামলোকের অবস্থায় থাকিলে) চিত্ত মহদ্গত হয় নাই, চিত্ত অনুত্তর না হইলে চিত্ত অনুত্তর হয় নাই, চিত্ত অনুত্তর হইলে চিত্ত অনুত্তর হইয়াছে, চিত্ত সমাহিত হইলে চিত্ত সমাহিত হইয়াছে, চিত্ত সমাহিত না হইলে চিত্ত সমাহিত হয় নাই, চিত্ত বিমুক্ত হইলে চিত্ত বিমুক্ত হইয়াছে, চিত্ত বিমুক্ত না হইলে চিত্ত বিমুক্ত হয় নাই, ইহা বিশেষরূপে জানেন।

(ক) এইরূপে তিনি ভিতরে, বাহিরে, কিংবা ভিতরে ও বাহিরে চিত্ত বিষয়ে চিত্তদর্শী হইয়া অবস্থান করেন, উৎপত্তি বিনাশ কিংবা তদুভয় দেখিয়া তিনি চিত্তে অবস্থান করেন। "চিত্ত আছে" তাঁহার এইরূপ স্মৃতি সমুপস্থিত হয়, উহা জ্ঞান ও প্রতিস্মরণের পক্ষে যথেষ্ট হয়, তিনি বিষয় বাসনার অনধীন হইয়া অবস্থান করেন, জগতের কোন বস্তুতে তিনি আসক্তি উৎপাদন করেন না। এইরূপে হে ভিক্ষুগণ! তিনি চিত্ত-বিষয়ে চিত্তদর্শী হইয়া অবস্থান করেন।

## নীবরণ নির্দ্দেশ

১৯। হে ভিক্ষুগণ! কিরূপে তিনি ধর্ম্ম-বিষয়ে ধর্ম্ম-দর্শী হইয়া অবস্থান করেন?

এখানে হে ভিক্ষুগণ! তিনি পঞ্চ নীবরণ বিষয়ে পঞ্চ নীবরণদর্শী হইয়া অবস্থান করেন। কিরূপে? এখানে হে ভিক্ষুগণ! তাঁহার মধ্যে কাম-ছন্দ (বিষয় কামনা) থাকিলে তাঁহার মধ্যে কাম-ছন্দ আছে, কাম-ছন্দ না থাকিলে, নাই, ইহা তিনি বিশেষরূপে জানেন। যেরূপে অনুৎপন্ন কাম-ছন্দের উৎপত্তি হয় তাহাও তিনি বিশেষরূপে জানেন, যেরূপে উৎপন্ন কাম-ছন্দ প্রক্ষীণ (বিনষ্ট) হয় তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে প্রক্ষীণ কাম-ছন্দ ভবিষ্যতে উৎপন্ন না হয় তাহা তিনি বিশেষরূপে জানেন। তাঁহার মধ্যে ব্যাপাদ (হিংসা দ্বেষ) থাকিলে তাঁহার মধ্যে [illegible] আছে না থাকিলে নাই, ইহা তিনি বিশেষরূপে জানেন। যেরূপে [illegible]

ব্যাপারের উৎপত্তি হয় তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে উৎপন্ন ব্যাপারের প্রক্ষীণ হয়, তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে প্রক্ষীণ ব্যাপার ভবিষ্যতে উৎপন্ন না হয় তাহা তিনি বিশেষরূপে জানেন।

তাঁহার মধ্যে স্ত্যানমিদ্ধ ( আলস্য ও জড়তা ) থাকিলে তাঁহার মধ্যে স্ত্যান-মিদ্ধ আছে, না থাকিলে নাই, ইহা তিনি বিশেষরূপে জানেন। যেরূপে অনুৎপন্ন স্ত্যান-মিদ্ধের উৎপত্তি হয় তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে উৎপন্ন স্ত্যান-মিদ্ধ প্রক্ষীণ হয় তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে প্রক্ষীণ স্ত্যান-মিদ্ধ ভবিষ্যতে উৎপন্ন না হয় তাহা তিনি বিশেষরূপে জানেন।

তাঁহার মধ্যে ঔদ্ধত্য কুকৃত্য থাকিলে তাঁহার মধ্যে ঔদ্ধত্য কুকৃত্য আছে, না থাকিলে নাই, তিনি ইহা বিশেষরূপে জানেন। যেরূপে অনুৎপন্ন ঔদ্ধত্য কুকৃত্যের উৎপত্তি হয় তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে উৎপন্ন ঔদ্ধত্য কুকৃত্য প্রক্ষীণ হয় তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে প্রক্ষীণ ঔদ্ধত্য কুকৃত্য ভবিষ্যতে উৎপন্ন না হয় তাহা তিনি বিশেষরূপে জানেন। তাঁহার মধ্যে বিচিকিৎসা ( সংশয় ) থাকিলে তাঁহার মধ্যে বিচিকিৎসা আছে, না থাকিলে নাই, ইহা তিনি বিশেষরূপে জানেন। যেরূপে অনুৎপন্ন বিচিকিৎসার উৎপত্তি হয় তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে উৎপন্ন বিচিকিৎসা প্রক্ষীণ হয় তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে প্রক্ষীণ বিচিকিৎসা ভবিষ্যতে উৎপন্ন না হয় তাহা তিনি বিশেষরূপে জানেন।

(ক) এইরূপে তিনি ভিতরে, বাহিরে, কিংবা ভিতরে ও বাহিরে ধর্ম-বিষয়ে ধর্মদর্শী হইয়া অবস্থান করেন। উৎপত্তি, বিনাশ কিংবা উভয়ত প্রকৃতি দেখিয়া তিনি ধর্ম সমূহে অবস্থান করেন। 'ধর্ম আছে' তাঁহার এরূপ স্মৃতি সমুপস্থিত হয়, উহা জ্ঞান ও প্রতিস্মরণের পক্ষে যথেষ্ট মাত্র। তিনি ( বিষয় বাসনার ) অনধীন হইয়া অবস্থান করেন, জগতের কোনো কিছুতে তিনি আসক্তি উৎপাদন করেন না। এইরূপে হে ভিক্ষুগণ,

তিনি পঞ্চ নীবরণ ধর্ম্ম-বিষয়ে পঞ্চ নীবরণ ধর্ম্মদর্শী হইয়া অবস্থান করেন।

## ( স্কন্ধ নির্দ্দেশ )

২০। হে ভিক্ষুগণ। তিনি পঞ্চ উপাদান-স্কন্ধ বিষয়ে পঞ্চ উপাদান স্কন্ধদর্শী হইয়া অবস্থান করেন। কিরূপে? এখানে হে ভিক্ষুগণ! 'ইহা রূপ', 'এইরূপে রূপের আবির্ভাব' 'এইরূপে রূপের তিরোধান', 'ইহা বেদনা' 'এইরূপে বেদনার আবির্ভাব', 'এইরূপে বেদনার তিরোধান', 'ইহা সংজ্ঞা', 'এইরূপে সংজ্ঞার আবির্ভাব', 'এইরূপে সংজ্ঞার তিরোধান', 'ইহা সংস্কার', 'এইরূপে সংস্কারের আবির্ভাব', 'এইরূপে সংস্কারের তিরোধান', 'ইহা বিজ্ঞান', 'এইরূপে বিজ্ঞানের আবির্ভাব', 'এইরূপে বিজ্ঞানের তিরোধান' তিনি এইরূপে চিন্তা করেন।

( ক ) ........এইরূপেই হে ভিক্ষুগণ! তিনি পঞ্চ-উপাদান-স্কন্ধ বিষয়ে পঞ্চ-উপাদান-স্কন্ধ-দর্শী হইয়া অবস্থান করেন।

## ( আয়তন নির্দ্দেশ )

২১। হে ভিক্ষুগণ! তিনি আধ্যাত্মিক ও বাহ্য ষড়ায়তন (ষড়েন্দ্রিয়) বিষয়ে ষড়ায়তনদর্শী হইয়া অবস্থান করেন। কিরূপে? এখানে হে ভিক্ষুগণ! তিনি চক্ষু কি, রূপ কি, এবং উভয়ের কারণ যে সংযোজন (সম্বন্ধ) উৎপন্ন হয় তাহা বিশেষরূপে জানেন। যেরূপে অনুৎপন্ন সংযোজনের উৎপত্তি হয় তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে উৎপন্ন সংযোজন প্রক্ষীণ হয়, তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে প্রক্ষীণ সংযোজন ভবিষ্যতে উৎপন্ন না হয়, তাহা তিনি বিশেষরূপে জানেন।

শ্রোত্র, শব্দ, ঘ্রাণ, গন্ধ, জিহ্বা, রস, কায় ( ত্বক্ ), স্পর্শ, মন এবং ধর্ম্ম সম্বন্ধেও এইরূপ।

(ক) ......এইরূপেই হে ভিক্ষুগণ! তিনি ষড়ায়তনধর্ম্ম বিষয়ে ষড়ায়তন-ধর্ম্মদর্শী হইয়া অবস্থান করেন।

## ( বোধ্যঙ্গ নির্দ্দেশ )

২২। হে ভিক্ষুগণ! তিনি সপ্ত বোধাঙ্গ-ধর্ম্ম বিষয়ে সপ্ত বোধাঙ্গ-ধর্ম্মদর্শী হইয়া অবস্থান করেন। কিরূপে? এখানে হে ভিক্ষুগণ! তাঁহার মধ্যে স্মৃতি নামক বোধাঙ্গ থাকলে স্মৃতি নামক বোধাঙ্গ আছে, না থাকিলে নাই, তিনি ইহা বিশেষরূপে জানেন। যেরূপে অনুৎপন্ন স্মৃতির উৎপত্তি হয়, তাহা তিনি বিশেষরূপে জানেন, যেরূপে উৎপন্ন স্মৃতি ভাবনার ( অনুশীলনের ) দ্বারা পূর্ণতা লাভ করে, তাহা তিনি বিশেষরূপে জানেন।

ধর্ম্ম বিচয় ( পদার্থ অনুসন্ধান ), বীর্য্য ( সম্যক্ ব্যায়াম ), প্রীতি ( ঈপ্সিত বস্তুর দর্শনে হৃদয়ের ভাব ), প্রশান্তি ( প্রসন্নতা ), সমাধি (চিত্তের একাগ্রতা) এবং উপেক্ষা (প্রশান্তি) নামক বোধাঙ্গসমূহ সম্বন্ধেও এরূপ।

(ক) .........এইরূপেই ভিক্ষুগণ তিনি সপ্ত-বোধাঙ্গ বিষয়ে বোধ্যঙ্গ-দর্শী হইয়া অবস্থান করেন।

## চারি সত্য নির্দ্দেশ

২৩। হে ভিক্ষুগণ! তিনি কিরূপে চারি আর্য্য সত্যধর্ম্মে ধর্ম্ম-দর্শী হইয়া অবস্থান করেন? এখানে হে ভিক্ষুগণ! ইহা দুঃখ, ইহা দুঃখ সমুদয়, ইহা দুঃখ নিরোধ, ও ইহা দুঃখ-নিরোধের উপায়, ইহা তিনি যথাযথভাবে জানেন।

## দুঃখ সত্য নির্দ্দেশ

২৪। হে ভিক্ষুগণ! দুঃখ আর্য্যসত্য কি? জন্ম ও দুঃখ, জরা ও দুঃখ, ব্যাধি ও দুঃখ, মরণ ও দুঃখ, শোক, পরিদেবন, দুঃখ, দৌর্ম্মনস্য ও নিরাশা দুঃখ, ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ, সংক্ষেপে বলিতে গেলে পঞ্চস্কন্ধ দুঃখ।

হে ভিক্ষুগণ! জন্ম কি? ভিন্ন ভিন্ন সত্ত্বাবস্থায় সত্ত্বগণের যাহা জন্ম, উদ্ভব, অবক্রান্তি, উৎপত্তি, স্কন্ধ সমূহের প্রাদুর্ভাব, আয়তন, সকলের ( ইন্দ্রিয়গণের ) আকার ধারণ, ইহাই জন্ম নামে অভিহিত।

হে ভিক্ষুগণ! জরা কি? ভিন্ন ভিন্ন সত্ত্বাবস্থায় সত্ত্বগণের যাহা জরা, জীর্ণতা, খালিত্য, পালিত্য, বলিত্য, আয়ুঃক্ষয় ও ইন্দ্রিয়গণের বৈকল্য, ইহাই জরা নামে অভিহিত হয়।

হে ভিক্ষুগণ! মরণ কি? ভিন্ন ভিন্ন সত্ত্বাবস্থা হইতে সত্ত্বগণের যাহা চ্যুতি, চ্যবন, ভেদ, অন্তর্ধান, মৃত্যু, মরণ, কালপ্রাপ্তি স্কন্ধসমূহের বিয়োগ, দেহত্যাগ ইহাই মরণ নামে অভিহিত হয়।

হে ভিক্ষুগণ! শোক কি? বিবিধ ব্যসন প্রাপ্ত ও দুঃখ-স্পৃষ্ট ব্যক্তির যাহা শোক, শোচনা, মনস্তাপ, আত্ম-শোক, আত্ম গ্লানি, ইহাই শোক নামে অভিহিত হয়।

হে ভিক্ষুগণ! পরিদেবন কি? বিবিধ ব্যসন প্রাপ্ত ও দুঃখ স্পৃষ্ট ব্যক্তির যাহা খেদ, অনুতাপ, খেদ ও অনুতাপের কারণ ইহাই পরিদেবন নামে অভিহিত হয়।

হে ভিক্ষুগণ! দুঃখ কি? যাহা শারীরিক কষ্ট,শারীরিক অস্বচ্ছন্দতা, ও দেহ সংস্পর্শ দুঃখ, অস্বচ্ছন্দতা ও বেদনা, ইহাই দুঃখ নামে অভিহিত হয়।

হে ভিক্ষুগণ! দৌর্মনস্য কি? যাহা মানসিক কষ্ট, মানসিক অস্বচ্ছন্দতা, মনোসংস্পর্শজ দুঃখ অস্বচ্ছন্দতা ও বেদনা, ইহাই দৌর্মনস্য নামে অভিহিত হয়।

হে ভিক্ষুগণ! নিরাশা কি? বিবিধ ব্যসন প্রাপ্ত ও দুঃখস্পৃষ্ট ব্যক্তির যাহা হতাশা, নিরাশা, আশাশূন্যতা, নৈরাশ্য,ইহাই নিরাশা নামে অভিহিত হয়।

হে ভিক্ষুগণ! ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ কি? জন্মাধীন সত্ত্বগণের এইরূপ ইচ্ছা হয়, "অহো! যদি আমরা জন্মাধীন না হইতাম, যদি জন্ম না হইত," কিন্তু ইচ্ছাবলে তাহা ত পূর্ণ হইবার নহে। ইহাও ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ।

জরাধীন সত্ত্বগণের এইরূপ ইচ্ছা হয়, "অহো! যদি আমরা জরাধীন না হইতাম, যদি জরা না আসিত," কিন্তু ইচ্ছাবলে তাহা ত পূর্ণ হইবার

নহে। ইহাও ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ। রোগাধীন সত্ত্বগণের মনে এইরূপ ইচ্ছা হয়, "অহো! যদি আমরা রোগাধীন না হইতাম, যদি রোগ না হইত," কিন্তু ইচ্ছাবলে তাহা ত পূর্ণ হইবার নহে। ইহাও ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ। মরণশীল সত্ত্বগণের এইরূপ ইচ্ছা হয়, "অহো! যদি আমরা মরণশীল না হইতাম, যদি মরণ না আসিত," কিন্তু ইচ্ছাবলে তাহা ত পূর্ণ হইবার নহে। ইহাও ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ।

শোকাধীন সত্ত্বগণের এইরূপ ইচ্ছা হয়, "অহো! যদি আমরা শোকাধীন না হইতাম, যদি শোক না আসিত," কিন্তু ইচ্ছাবলে তাহা ত পূর্ণ হইবার নহে। ইহাও ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ।

পরিদেবনশীল সত্ত্বগণের এইরূপ ইচ্ছা হয়, "অহো! যদি আমরা পরিদেবনশীল না হইতাম, যদি পরিদেবন না হইত," কিন্তু ইচ্ছাবলে তাহা ত পূর্ণ হইবার নহে। ইহাও ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ।

দুঃখাধীন সত্ত্বগণের এইরূপ ইচ্ছা হয়, "অহো! যদি আমরা দুঃখাধীন না হইতাম, যদি দুঃখ না হইত, "কিন্তু ইচ্ছাবলে তাহা ত পূর্ণ হইবার নহে। ইহাও ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ।

দৌর্মনস্যাধীন সত্ত্বগণের এইরূপ ইচ্ছা হয়, "অহো! যদি আমরা দৌর্মনস্যাধীন না হইতাম, যদি দৌর্মনস্য না আসিত," কিন্তু ইচ্ছাবলে তাহা ত পূর্ণ হইবার নহে। ইহাও ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ।

নিরাশাধীন সত্ত্বগণের এইরূপ ইচ্ছা হয়, "অহো! যদি আমরা নিরাশাধীন না হইতাম, যদি নিরাশা না আসিত," কিন্তু ইচ্ছাবলে তাহা ত পূর্ণ হইবার নহে। ইহাও ঈপ্সিত বস্তুর অপ্রাপ্তি দুঃখ।

হে ভিক্ষুগণ! সংক্ষেপে বলিতে গেলে পঞ্চস্কন্ধ দুঃখ কি কি? যথা—রূপ-স্কন্ধ, বেদনা-স্কন্ধ, সংজ্ঞা-স্কন্ধ, সংস্কার-স্কন্ধ ও বিজ্ঞান-স্কন্ধ। হে ভিক্ষুগণ, ইহা দুঃখ আর্য্য-সত্য নামে অভিহিত হয়।

## সমুদয়-সত্য নির্দ্দেশ

২৫। হে ভিক্ষুগণ! দুঃখের কারণ কি? যে তৃষ্ণা পুনর্জ্জন্মের কারণ, যাহার সহিত আনন্দ ও আসক্তি থাকে, যাহা যেখানে সেখানে উপভোগ করিতে চাহে. (তাহাই দুঃখের কারণ), (তৃষ্ণা ত্রিবিধ), যথা কামতৃষ্ণা (বিষয়বাসনা), ভবতৃষ্ণা (আস্তিক্য বাসনা), বিভব তৃষ্ণা (নাস্তিক্য বাসনা)।

হে ভিক্ষুগণ! কোন বস্তুতে তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন এবং নিবিষ্ট হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়? এ জগতে যাহা প্রিয় এবং সাত তাহাতেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন এবং নিবিষ্ট হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

এ জগতে কিছু প্রিয় ও সাত তাহাতেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন ও নিবিষ্ট হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

### (আধ্যাত্মিকায়তন)

এ জগতে চক্ষু, শ্রোত্র, ঘ্রাণ. জিহ্বা, কায়. (ত্বক্) মন প্রিয় ও সাত তাহাদের মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন এবং নিবিষ্ট হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

### (বাহ্য-আয়তন)

এ জগতে রূপ, শব্দ, গন্ধ, রস, স্পর্শ ও ধর্ম্ম প্রিয় ও সাত তাহাদের মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন এবং নিবিষ্ট হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

### (বিজ্ঞান)

এ জগতে চক্ষু-বিজ্ঞান, শ্রোত্র-বিজ্ঞান, ঘ্রাণ-বিজ্ঞান, জিহ্বা-বিজ্ঞান, কায়-বিজ্ঞান ও মনো-বিজ্ঞান প্রিয় ও সাত, তাহাদের মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন এবং নিবিষ্ট হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

( স্পর্শ )

এ জগতে চক্ষু সংস্পর্শ, শ্রোত-সংস্পর্শ, ঘ্রাণ-সংস্পর্শ, জিহ্বা-সংস্পর্শ, কায়-সংস্পর্শ ও মনো-সংস্পর্শ প্রিয় সাত তাহাদের মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন ও নিবিষ্ট উৎপন্ন হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

( বেদনা )

এ জগতে চক্ষুসংস্পর্শজ বেদনা, শ্রোতসংস্পর্শজ বেদনা, ঘ্রাণসংস্পর্শজ বেদনা, জিহ্বাসংস্পর্শজ বেদনা, কায়সংস্পর্শজ বেদনা ও মনোসংস্পর্শজ বেদনা প্রিয় ও সাত,তন্মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন ও নিবিষ্ট উৎপন্ন হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

( সংজ্ঞা )

এ জগতে রূপসংজ্ঞা, শব্দসংজ্ঞা, গন্ধসংজ্ঞা, রসসংজ্ঞা, স্পর্শসংজ্ঞা ও ধর্ম্মসংজ্ঞা প্রিয় ও সাত তাহাদের মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন ও নিবিষ্ট উৎপন্ন হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

( চেতনা )

এ জগতে রূপ-সঞ্চেতনা, শব্দ-সঞ্চেতনা, গন্ধ-সঞ্চেতনা, রস-সঞ্চেতনা, স্পর্শ-সঞ্চেতনা ও ধর্ম্ম-সঞ্চেতনা প্রিয় ও সাত তাহাদের মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন ও নিবিষ্ট উৎপন্ন হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

( ষড় তৃষ্ণা )

এ জগতে রূপতৃষ্ণা, শব্দতৃষ্ণা, গন্ধতৃষ্ণা, রসতৃষ্ণা, স্পর্শতৃষ্ণা ও ধর্ম্ম-তৃষ্ণা প্রিয় ও সাত তাহাদের মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন ও নিবিষ্ট উৎপন্ন হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

( বিতর্ক )

এ জগতে রূপ-বিতর্ক, শব্দ-বিতর্ক, গন্ধ-বিতর্ক, রস-বিতর্ক, স্পর্শ-বিতর্ক

ও ধর্ম্ম-বিতর্ক প্রিয় ও সাত, তাহাদের মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন ও নিবিষ্ট উৎপন্ন হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

( বিচার )

এ জগতে রূপ-বিচার, শব্দ-বিচার, গন্ধ-বিচার, রস-বিচার, স্পর্শ বিচার ও ধর্ম্ম বিচার প্রিয় ও সাত তাহাদের মধ্যেই তৃষ্ণা উৎপন্ন হইবার কারণ থাকিলে উৎপন্ন ও নিবিষ্ট উৎপন্ন হইবার কারণ থাকিলে নিবিষ্ট হয়।

হে ভিক্ষুগণ! ইহাই দুঃখোৎপত্তি আর্য্যসত্য নামে অভিহিত হয়।

## নিরোধ-সত্য নির্দ্দেশ।

২৮। হে ভিক্ষুগণ! দুঃখ নিরোধ কি? যাহা সেই তৃষ্ণার অশেষ বিরাগ নিরোধ, ত্যাগ, নিবৃত্তি, মুক্তি ও আলয়-হীনতা ( অনাসক্তি ) ( তাহাই দুঃখ নিরোধ )।

হে ভিক্ষুগণ! কোন বস্তুতে সেই তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয়প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

এ জগতে যাহা প্রিয় ও সাত, তাহাতেই তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয় প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

এ জগতে কিছু প্রিয় ও সাত, তাহাতেই তৃষ্ণা ক্ষীণা হইবার কারণ থাকিলে ক্ষয় পাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( আধ্যাত্মিকায়তন )

এ জগতে চক্ষু, শ্রোত, ঘ্রাণ, জিহ্বা, কায়, ( ত্বক্ ) মন প্রিয় ও সাত, তাহাতেই ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয়প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( বাহ্য-আয়তন )

এ জগতে রূপ, শব্দ, গন্ধ, রস, স্পর্শ ও ধর্ম্ম প্রিয় ও সাত, তাহাতেই

তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয় প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( বিজ্ঞান )

এ জগতে চক্ষুবিজ্ঞান, শ্রোতবিজ্ঞান, ঘ্রাণবিজ্ঞান, জিহ্বাবিজ্ঞান, কায়-বিজ্ঞান ও মনোবিজ্ঞান প্রিয় ও সাত, তাহাতেই তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয়প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( স্পর্শ )

এ জগতে চক্ষু-সংস্পর্শ, শ্রোতসংস্পর্শ, ঘ্রাণসংস্পর্শ, জিহ্বাসংস্পর্শ, কায়সংস্পর্শ ও মনোসংস্পর্শ প্রিয় ও সাত, তাহাতেই তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয়প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( বেদনা )

এ জগতে চক্ষুসংস্পর্শজ বেদনা, শ্রোতসংস্পর্শজ বেদনা, ঘ্রাণ-সংস্পর্শজ বেদনা, জিহ্বাসংস্পর্শজ বেদনা, কায়সংস্পর্শজ বেদনা ও মনোসংস্পর্শজ বেদনা প্রিয় ও সাত, তাহাতেই তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয়প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( সংজ্ঞা )

এ জগতে রূপসংজ্ঞা, শব্দসংজ্ঞা, গন্ধসংজ্ঞা, রসসংজ্ঞা, স্পর্শসংজ্ঞা ও ধর্ম্মসংজ্ঞা প্রিয় ও সাত, তাহাতেই তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয়প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( চেতনা )

এ জগতে রূপসঞ্চেতনা, শব্দসঞ্চেতনা, গন্ধসঞ্চেতনা, রসসঞ্চেতনা, স্পর্শসঞ্চেতনা ও ধর্ম্মসঞ্চেতনা প্রিয় ও সাত, তাহাতেই তৃষ্ণা ক্ষীণ

হইবার কারণ থাকিলে ক্ষয়প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( তৃষ্ণা )

এ জগতে রূপতৃষ্ণা, শব্দতৃষ্ণা, গন্ধতৃষ্ণা, রসতৃষ্ণা, স্পর্শতৃষ্ণা ও ধর্ম্ম-তৃষ্ণা প্রিয় ও সাত; তাহাতেই তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয়-প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( বিতর্ক )

এ জগতে রূপবিতর্ক, শব্দবিতর্ক, গন্ধবিতর্ক, রসবিতর্ক, স্পর্শবিতর্ক ও ধর্ম্মবিতর্ক প্রিয় ও সাত, তাহাতেই তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয়প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

( বিচার )

এ জগতে রূপবিচার, শব্দবিচার, গন্ধবিচার, রসবিচার, স্পর্শবিচার ও ধর্ম্মবিচার প্রিয় ও সাত; তাহাতেই তৃষ্ণা ক্ষীণ হইবার কারণ থাকিলে ক্ষয়প্রাপ্ত এবং নিরুদ্ধ হইবার কারণ থাকিলে নিরুদ্ধ হয়।

হে ভিক্ষুগণ! ইহাই দুঃখ নিরোধ আর্য্য সত্য নামে অভিহিত হয়।

( মার্গ সত্য নির্দ্দেশ )

২৭। হে ভিক্ষুগণ! দুঃখ নিরোধের উপায় কি? ইহা আর্য্য অষ্টমার্গ, যথা—সম্যক্-দৃষ্টি, সম্যক্ সঙ্কল্প, সম্যক্-বাক্য, সম্যক্-কর্ম্ম, সম্যক্-জীবিকা, সম্যক্ ব্যায়াম, সম্যক্-স্মৃতি ও সম্যক্-সমাধি।

হে ভিক্ষুগণ! সম্যক্ দৃষ্টি কি? যাহা দুঃখ, দুঃখ সমুদয়, দুঃখনিরোধ ও দুঃখ নিরোধের উপায় বিষয়ক জ্ঞান তাহাই সম্যক্ দৃষ্টি।

হে ভিক্ষুগণ! সম্যক্ সংকল্প কি? নৈষ্ক্রম্য-সঙ্কল্প,* অব্যাপাদ-সঙ্কল্প অহিংসা-সঙ্কল্প, ইহাই সম্যক্-সঙ্কল্প নামে অভিহিত।

---

* নেক্‌খম্ম=নৈষ্ক্রম্য বা নৈষ্কাম্য।

হে ভিক্ষুগণ! সম্যক্-বাক্য কি? মৃষাবাদ হইতে বিরতি, পিশুন-বাক্য হইতে বিরতি, পরুষবাক্য হইতে বিরতি, বৃথা গল্পগুজব হইতে বিরতি, ইহাই সম্যক্-বাক্য নামে অভিহিত।

হে ভিক্ষুগণ! সম্যক-কর্ম্ম কি? প্রাণী-হত্যা হইতে বিরতি, অদত্ত-গ্রহণ (চুরি ডাকাতি) হইতে বিরতি, বৃথা কামাচার (অবৈধ মৈথুন) হইতে বিরতি, ইহাই সম্যক্-কর্ম্ম নামে অভিহিত।

হে ভিক্ষুগণ! সম্যক-জীবিকা কি? হে ভিক্ষুগণ! এখানে আর্য্য-শ্রাবক মিথ্যাজীবিকা পরিত্যাগ করিয়া সম্যক্-জীবিকার দ্বারা জীবিকা নির্ব্বাহ করেন। ইহাই সম্যক্-জীবিকা নামে অভিহিত।

হে ভিক্ষুগণ! সম্যক্-ব্যায়াম কি? এখানে হে ভিক্ষুগণ! ভিক্ষু অনুৎপন্ন পাপের অনুৎপন্ন অকুশলের অনুৎপাদন, উৎপন্ন পাপ ও উৎপন্ন অকুশল পরিত্যাগ, অনুৎপন্ন কুশলের উৎপাদন ও উৎপন্ন কুশলের স্থিতি, সুরক্ষা, বৃদ্ধি, বৈপুল্য, বর্দ্ধন ও পূর্ণতার জন্য, ইচ্ছা, চেষ্টা ও উদ্যোগ করেন। ইহাই সম্যক্-ব্যায়াম নামে অভিহিত।

হে ভিক্ষুগণ! সম্যক্ স্মৃতি কি? এখানে হে ভিক্ষুগণ! ভিক্ষু কায় বিষয়ে কায়দর্শী হইয়া অবস্থান করেন। তিনি উদ্যমশীল, সম্প্রজ্ঞাত ও স্মৃতিমান হইয়া জগতে অভিধ্যা (লোভ) ও দৌর্ম্মনস্য (মানসিক কষ্ট) জয় করেন। সেইরূপ তিনি বেদনা বিষয়ে বেদনাদর্শী, চিত্ত-বিষয়ে চিত্তদর্শী হইয়া অবস্থান করেন। ইহাই সম্যক্-স্মৃতি নামে অভিহিত।

হে ভিক্ষুগণ! সম্যক্-সমাধি কি? এখানে হে ভিক্ষুগণ! ভিক্ষু কামনা ও অসৎপ্রবৃত্তি সমূহ হইতে বিচ্ছিন্ন হইয়া বিতর্ক, বিচার ও নির্জ্জনতা জনিত প্রীতি সুখ সমন্বিত প্রথম ধ্যানস্তরে আরোহণ করিয়া অবস্থান করেন।

তিনি বিতর্ক ও বিচার প্রশমিত হওয়ার দরুণ আভ্যন্তরীণ সম্প্রসাদ ও চিত্তের একাগ্রতা যুক্ত, বিতর্ক ও বিচারহীন এবং সমাধিজনিত প্রীতি সুখ সমন্বিত দ্বিতীয় ধ্যান-স্তরে আরোহণ করিয়া অবস্থান করেন।

প্রীতিতে বিরাগ উৎপন্ন হওয়ায় তিনি উপেক্ষাশীল ( সুখে দুঃখে সমভাবাপন্ন ) হইয়া অবস্থান করেন। তিনি স্মৃতিমান্ ও সম্প্রজ্ঞাত হইয়া দৈহিক-সুখ অনুভব করেন। যে অবস্থায় থাকিলে আর্য্যগণ তাহাকেও উপেক্ষাশীল স্মৃতিমান্ সুখ-বিহারী বলেন, সেই তৃতীয় ধ্যান-স্তরে আরোহণ করিয়া অবস্থান করেন।

যাহাতে শারীরিক সুখ দুঃখ পরিত্যজ্য হয় এবং পূর্ব্বেই মানসিক সুখ দুঃখ অস্তগত হয়, তিনি সেই সুখদুঃখহীন, উপেক্ষা ও স্মৃতি-পরিশুদ্ধি নামক চতুর্থ ধ্যানস্তরে আরোহণ করিয়া অবস্থান করেন।

হে ভিক্ষুগণ ! ইহাই সম্যক্ সমাধি নামে অভিহিত।

হে ভিক্ষুগণ। ইহাই দুঃখ নিরোধের উপায়।

( ক ) এইরূপে হে ভিক্ষুগণ! তিনি ভিতরে, বাহিরে, ভিতরে ও বাহিরে ধর্ম্ম বিষয়ে ধর্ম্মদর্শী হইয়া অবস্থান করেন; উৎপত্তি, বিনাশ কিংবা তদুভয়ের দিক্ হইতে ধর্ম্মদর্শী হইয়া অবস্থান করেন। "ধর্ম্ম আছে" তাহার এই স্মৃতি সমুপস্থিত হয়, তাহা জ্ঞান ও প্রতিস্মরণের পক্ষে যথেষ্ট হয়, তিনি বিষয় বাসনার অধীন হইয়া অবস্থান করেন না, জগতের কোন বস্তুতে তিনি আসক্তি উৎপাদন করেন না। এইরূপে হে ভিক্ষুগণ! তিনি চারি আর্য্য সত্যধর্ম্ম বিষয়ে ধর্ম্মদর্শী হইয়া অবস্থান করেন।

২৮। হে ভিক্ষুগণ। যে কেহ এই চারি স্মৃত্যুপস্থান ( বা স্মৃতি-প্রস্থান) সাত বৎসর এইরূপে অনুশীলন করেন, তিনি পরিদৃশ্যমান জগতেই (ইহজন্মেই ) তত্ত্ব-জ্ঞান ( আর্য্য সত্য জ্ঞান ) কিংবা দেহান্তে অনাগামী ফল এই দুইয়ের মধ্যে একটীর অধিকারী হইতে পারেন।

হে ভিক্ষুগণ! যিনি সাত বৎসর সাত বৎসর বলিনা, ছয় বৎসর, ছয় বৎসর বলিনা, পাঁচ বৎসর, পাঁচ বৎসর বলিনা, চারি বৎসর, চারি বৎসর বলিনা, তিন বৎসর, তিন বৎসর বলিনা, দুই বৎসর, দুই বৎসর বলিনা, এক বৎসর, এক বৎসর বলিনা, সাত মাস, সাত মাস বলিনা, ছয়

মাস, ছয় মাস বলিনা, পাঁচ মাস, পাঁচ মাস বলিনা, চারিমাস, তিনমাস, দুইমাস, একমাস কিংবা এক পক্ষ ও এই চারি স্মৃত্যুপস্থান (বা স্মৃতি-প্রস্থান) অনুশীলন করেন, তিনি তত্ত্বজ্ঞান কিংবা দেহান্তে অনাগামী ফল এই দুইয়ের মধ্যে একটির অধিকারী হইতে পারেন।

হে ভিক্ষুগণ! সত্ত্বগণের বিশুদ্ধি, শোক-বিলাপের সম্যক্ অতিক্রম, দুঃখ দৌর্ম্মনস্যের তিরোধান, ন্যায়পথ হৃদয়ঙ্গম ও নির্ব্বাণ সাক্ষাৎ করিবার ইহাই উপায়, ইহাই পথ, যথা চতুর্ব্বিধ স্মৃত্যুপস্থান বা স্মৃতি-প্রস্থান।

ভগবান ইহাই বলিলেন এবং ভিক্ষুগণ প্রসন্নমনে তাঁহার উপদেশ সানন্দে গ্রহণ করিলেন।

সমাপ্তঃ

---

# পরিশিষ্ট

"উত্তর কুরু"—হিন্দু ও বৌদ্ধ উভয় শাস্ত্র-গ্রন্থেই এবং তিব্বতীয় ও চীনদেশীয় পুস্তকাদিতেও উত্তর কুরুর বিষয়ে উল্লেখ দেখা যায়। কিন্তু এই উত্তর কুরু বাস্তব পক্ষে যে কোন দেশ বা কোন দেশের কোন স্থান ছিল, অর্থাৎ পৃথিবীর বর্ত্তমান কোন অংশ ঐ সকল গ্রন্থাদিতে "উত্তর কুরু" বলিয়া বর্ণিত হইয়াছে, তাহা অদ্যাপি নির্ণীত হয় নাই। পরন্তু বর্ত্তমান কান্দাহারের প্রাচীন নাম ছিল গান্ধার, প্রাচীন পুরুষপুর বর্ত্তমান কালের পেশোয়ার, এইরূপ সাকেত আধুনিক অযোধ্যা; প্রাচীন গ্রন্থের তাম্রলিপ্ত এখনকার তমলুক পালিবোথ্রাম বা পাটলিপুত্র বর্ত্তমান পাটনা—ইত্যাদি, এই সমস্ত তত্ত্ব যেমন এক্ষণে প্রায় সর্ব্ববাদী-সম্মতরূপে পরিগৃহীত হইয়া থাকে, উত্তর কুরুর "আবিষ্কার" বিষয়ে ততদূর সুনিশ্চিত বা অগ্রসর হওয়া দূরে থাকুক, তাহা বাস্তব অথবা কাল্পনিক এ সন্দেহ এখনও সকলের অপনীত হয় নাই। কিন্তু আমাদের বিশ্বাস উত্তর কুরু ও তদ্দেশবাসীর বর্ণনা শাস্ত্রাদিতে প্রায় স্বর্গ বর্ণনার অনুরূপ হইলেও উত্তর কুরুকে কাল্পনিক স্থান মনে করা ভুল। হিন্দুশাস্ত্রে কৈলাসের বর্ণনায় ও বৈকুণ্ঠের বর্ণনায় পার্থক্য নাই বলিলেও চলে, তথাপি সে কৈলাস যে একটী কাল্পনিক স্থান নয় বর্ত্তমান কিউনলু পর্ব্বত তাহা সকলেই স্বীকার করেন। উত্তরকুরুর ভৌগলিক অবস্থান বিষয়েও শাস্ত্রাদিতে যাহা বর্ণিত আছে তাহার সহিত পৃথিবীর বর্ত্তমান দেশ সমূহের অবস্থানের সৌসাদৃশ্য দেখিতে না পাইলেও আমরা উত্তর কুরুকে কাল্পনিক ভাবিতে পারি না; ভৌগলিকেরা বলিয়া থাকেন—আফ্রিকা একদিন ভারতবর্ষের সহিত সংলগ্ন ছিল, বঙ্গদেশটার তখন অস্তিত্ব ছিল না ইত্যাদি।

উত্তরকুরু হিন্দুর বেদ, স্মৃতি, পুরাণ, জ্যোতিষ প্রভৃতি শাস্ত্র-গ্রন্থাদিতে উল্লিখিত আছে। এবং প্রাচীন বৌদ্ধ সাহিত্যের মধ্যে ললিত-বিস্তর, মহাবংস, মহাসতিপট্‌ঠান সুত্তন্ত, তাহার অত্থকথা জাতকের অত্থ-কথা, রাঠটপাল সুত্তন্ত, আটানাটিয় সুত্ত, তিব্বতীয় তাঞ্জুর, দুল্ব প্রভৃতিতে উত্তরকুরু দেশের উল্লেখ দেখা যায়।

হিন্দু সাহিত্যের ভাগবতের বর্ণনা অনুসারে এই পৃথিবী সপ্তদ্বীপ সমন্বিতা, জম্বুদ্বীপ তাহার একটী। প্রত্যেক দ্বীপ লক্ষ যোজন দীর্ঘ, নয় হাজার যোজন বিস্তৃত, প্রত্যেকটী লবণ সমুদ্রের দ্বারা পরিবেষ্টিত। ইহাদের এক একটীকে বর্ষ বলে। তাহার মধ্যে ইলাবৃতবর্ষ সকলের মধ্যবর্ত্তী, এই ইলাবৃতবর্ষেই সুমেরু পর্ব্বত। তাহার উত্তরে রম্যক বর্ষ, ইহার উত্তরে হিরণ্ময় বর্ষ ও হিরণ্ময় বর্ষের উত্তরে কুরুবর্ষ। ইলাবৃত বর্ষের দক্ষিণে হরিবর্ষ, ইহার দক্ষিণে হিমালয় ও হিমালয়ের দক্ষিণে ভারতবর্ষ।

বৌদ্ধ-সাহিত্যে যে যে স্থলে উত্তরকুরুর বর্ণনা হইয়াছে তাহার কয়েকটীর সংক্ষেপ বিবরণ নিম্নে প্রদত্ত হইল।

১। ললিতবিস্তর ও জাতকের বর্ণনা অনুযায়ী উত্তরকুরু জম্বুদ্বীপের ন্যায় এক মহাদ্বীপ; সুমেরু পর্ব্বতের উত্তরে ইহা অবস্থিত।

২। মহাসতিপট্‌ঠান-সুত্তন্ত-পাঠে জানা যায়—ভগবান বুদ্ধ কোন সময়ে উত্তর কুরুবাসীগণের মধ্যে অবস্থান করিয়াছিলেন।

৩। মহাসতিপট্‌ঠান-সুত্তন্তের অত্থকথাতে উত্তরকুরুবাসিগণ স্বভাবত ধার্ম্মিক ও মেধাবী এবং বুদ্ধের উপদেশ সমূহ তাহারা সহজে হৃদয়ঙ্গম করিতে পারিয়াছিল বলিয়া লিখিত আছে।

৪। আটানাটিয় সুত্তে লিখিত উত্তরকুরুবাসীগণের বর্ণনা। প্রায় উপরে উক্ত বর্ণনার অনুরূপ। তাহারা সাংসারিক বিষয়ে অনাসক্ত; তাহাদিগকে কর্ষণ করিতে হয় না; স্বভাবজাত শালি-ধান্য হইতে প্রচুর

তণ্ডুল পাওয়া যায়। কুবের তাহাদের রাজা। বৃক্ষসমূহ তথায় চির-কাল ফলফুলে শোভিত ইত্যাদি।

৫। মহাবগ্‌গ এবং দীপবংস ও মহাবংসে বর্ণিত আছে বুদ্ধ উরুবিল্বে কাশ্যপকে দীক্ষিত করিবার জন্য আগমন করিয়া সেইস্থানে যজ্ঞধূমে সমাচ্ছন্ন দেখিয়া উত্তরকুরু হইতে ভিক্ষান্ন সংগ্রহ করতঃ অনবতপ্তহ্রদে তাহা ভোজন করিয়াছিলেন।

৬। তিব্বতীয় তাঞ্জুরের বর্ণনা পাঠে জানা যায়, ভগবান বুদ্ধ সশিষ্য বেণুবনবিহারে অবস্থান কালীন রাজগৃহে দুর্ভিক্ষ হেতু ভিক্ষুগণ উত্তর-কুরুতে গিয়া ভিক্ষা সংগ্রহ করিতেন।

আধুনিক প্রাচ্য ও পাশ্চাত্য প্রত্নতত্ত্ববিদ্‌গণের মধ্যে উত্তরকুরুর বর্ত্তমান অবস্থান নির্ণয় বিষয়ে বিশেষ মতান্তর দৃষ্ট হয়। কেহ পৃথিবী-পৃষ্ঠে সর্ব্বোচ্চস্থান তিব্বতকেই উত্তরকুরু বলিয়া অভিহিত করিতেছেন, কেহ বলিতেছেন উত্তরকুরু সাইবিরিয়া ভিন্ন অন্য কোন দেশ হইতে পারে না। আমরা অধিক প্রমাণ না পাওয়া পর্য্যন্ত এ উভয়ের কোন মতই পোষণ করা যুক্তিযুক্ত মনে করি না।

---

বর্দ্ধমান-দেবীপুর নিবাসী, সাহিত্য-ক্ষেত্রে সুপরিচিত, বিদূষক-সম্পাদক, জগজ্জ্যোতির সহযোগী সম্পাদক, সুলেখক, সুপণ্ডিত শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায় কাব্যকণ্ঠ, এফ, টি, এস, মহোদয়কে বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা কর্ত্তৃক "সদ্ধর্ম্ম-ব্রত" উপাধি-দান-উপলক্ষে—

# শুভাশীর্ব্বাদ।

১। আদি-ব্যাধি ক্লিষ্ট, বন্ধন-ভয়-প্রপীড়িত মানবের একমাত্র শান্তি—সাহিত্য, মানবের একমাত্র সান্ত্বনা—সাহিত্য সেবা—তুমি তাহাতে সিদ্ধকাম; তোমার লেখনী জয়যুক্ত হউক!

২। তুমি প্রসিদ্ধ সাহিত্যিক! কোকিল-কাকলি-কূজিত, বাণীবর-পুত্র-কলকণ্ঠ মুখরিত, বীণাপাণির-কমল-চরণ-লালিমা-লাঞ্ছিত-পুষ্পাস্তৃত-বঙ্গীয়-সাহিত্য-কাননে তুমি চিরদিন সুখে বিচরণ কর—তুমি অমর পদের অধিকারী হও—তোমার লেখনী জয়যুক্ত হউক!

৩। সংসারের ঘাত প্রতিঘাতে ব্যাহত ও দারিদ্র্যদুঃখে নিষ্পেষিত হইয়াও তুমি হাস্যমুখ—তুমি প্রশান্ত—তুমি নিষ্কলঙ্ক—তুমি ধার্ম্মিক—তুমি চরিত্রবান—তোমার দেব-দুর্লভ চরিত্রের গৌরব চিরকাল অক্ষুণ্ণ থাকুক!

৪। তুমি সর্ব্বশাস্ত্রে সুপণ্ডিত—তুমি উদার!—হিন্দু হইয়াও বৌদ্ধদের নিমিত্ত তোমার অক্লান্ত ও প্রাণপাত পরিশ্রম অপরের অনুকরণীয়! —বৌদ্ধধর্ম্মে তোমার সহানুভূতি প্রশংসনীয়—বৌদ্ধশাস্ত্রে তোমার গবেষণা

চিরস্মরণীয়!—বৌদ্ধ ভিক্ষুদিগের প্রতি তোমার অচলা ভক্তি—তুমি বৌদ্ধদের—বৌদ্ধেরা তোমার!—জগজ্জ্যোতিঃ তোমার প্রাণ—জগজ্জ্যোতিঃ তোমার প্রবন্ধ-গৌরবে গরীয়ান—বঙ্গীয় বৌদ্ধসমাজ তোমার নিকট চিরকৃতজ্ঞ—তোমার উপর আমাদের যথেষ্ট স্নেহ—তোমার নিকট আমাদের দাবী অনেক—ত্রিরত্নের কৃপায় তোমার জীবন পথ সরল ও নির্ব্বিঘ্ন হউক।

৫। বৌদ্ধ সমাজের নিমিত্ত তোমার এবম্বিধ পরিশ্রমের যৎকিঞ্চিৎ প্রতিদান স্বরূপ—তোমার মহত্ব ও গুণ গরীমার—এবং তোমার উপর ভিক্ষুদের অকৃত্রিম স্নেহ ও সৌহার্দ্দ্যের যৎসামান্য নিদর্শন স্বরূপ আমরা তোমাকে "সদ্ধর্ম্মব্রত" উপাধি ভূষণে ভূষিত করিলাম।—তুমি এই উপাধি ধারণে সম্পূর্ণ যোগ্য—ত্রিরত্নের আশীর্ব্বাদ তোমার মস্তকে চিরদিন বর্ষিত হউক।

[ ১ ]

সাহিত্যের তপোবনে যে হোমাগ্নি রেখেছ জ্বালিয়া,
হে ব্রাহ্মণ সাধক ধীমান,
তার সেই দিব্য শিখা তোমার ললাট উজলিয়া
—অমরত্ব করিবে প্রদান।
হে সুন্দর সৌম্য কান্তি, হে মহান্ নির্লোভ নিষ্কাম,
হে উদার তাপস সুধীর,
চারিদিকে কোলাহল কি ভীষণ জীবন সংগ্রাম—
তবু তুমি প্রশান্ত গম্ভীর!

[ ২ ]

অন্তর-অন্তর মাঝে যাহারে লয়েছ তুমি বরি
সেই তব দেবী বাক্‌বাদিনী—

দিগ্‌বলয় অরুণিয়া দাঁড়াইয়ে দিবা বিভাবরী
বরাভয় দিতেছেন তিনি!
চরণ নূপুর তাঁর প্রকৃতির সহস্র সঙ্গীতে
বাজিয়া উঠিছে অনুক্ষণ—
দারিদ্র্য-অভাব দৈন্য কিছুতেই বধির করিতে
পারে নাই তোমার শ্রবণ।

[ ৩ ]

সর্ব্বশাস্ত্রে সুপণ্ডিত, হে গুণিন্, সর্ব্বশাস্ত্র বিশারদ তুমি!
কি অগাধ পাণ্ডিত্য তোমার!
কি গভীর গবেষণা বৌদ্ধধর্ম্মে!—একদিন এ ভারত ভূমি
বহেছিল পতাকা যাহার!
হিন্দু বৌদ্ধধর্ম্ম নহে ভিন্ন,—দেখা'য়েছ তুমি এক মাতৃনীড়ে—
হইয়াছে লালিত পালিত;
একই অচল হ'তে ছুটিয়াছে দুটি স্রোতঃ—এক সিন্ধুনীরে
পরস্পর হইতে মিলিত!

[ ৪ ]

সাহিত্যে, দর্শনে, কাব্যে কি অসীম তোমার প্রসার—
সুকবি রসিক চূড়ামণি;
এ বৌদ্ধ-সমাজ আজি কত ঋণী নিকটে তোমার
পেয়ে তব বন্ধুত্বের খনি!—
—তারি প্রতিদান কিছু—যৎসামান্য—নহে যোগ্য উপহার তব
আনিয়াছি অতি ফুল্ল মনে,
লহ বন্ধু, লহ সখা, লহ প্রাণারাম (আর অধিক কি কব,
ভিক্ষুদের কি কাজ রতনে)!—

[ ৫ ]

—আমাদের রত্ন যাহা, রত্নের অধিক প্রিয় যাহা আমাদের কাছে—
তাই তুলে দিনু তব করে
"সদ্ধর্ম্মব্রত" এ উপাধি—হে সুহৃদ্ কাব্যকণ্ঠ, বন্ধু তব যাচে—
হাস্যমুখে লও প্রীতিভরে!
কি যে কুটুম্বিতা তুমি করেছ স্থাপন আমাদের সনে!—বৌদ্ধধর্ম্ম তরে
দিবারাত্র খাটিয়া খাটিয়া—
হও তুমি জয়যুক্ত চিরদিন! "তথাগত" রবে তব বাহিরে অন্তরে
স্বাস্থ্য, শান্তি, থাকুক ঘিরিয়া!

"বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা"
৫নং ললিতমোহন দাসের লেন,
কপালিটোলা, কলিকাতা।
বুদ্ধাব্দ ২৪৫৮, বঙ্গাব্দ—১৩২১
সাল, ২৬শে বৈশাখ।

শ্রীকৃপাশরণ মহাস্থবির,
বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি।
শ্রীগুণালঙ্কার মহাস্থবির,
বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সহকারী
সভাপতি।

———

ভারত-গবর্ণমেণ্টের বিশেষ বৃত্তিধারী, চট্টলমাতার সুকৃতি সন্তান, কলিকাতা বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সম্পাদক, বিশ্ববিত্থালয়ের পালি-অধ্যাপক শ্রীযুক্ত বেণীমাধব বড়ুয়া, এম, এ, মহোদয়ের পালি-ভাসা-গবেষণা-মানসে ইউরোপ গমন-উপলক্ষে—

## শুভাশীর্ব্বাদ।

কে কোথায় আছ বৌদ্ধ ভ্রাতৃগণ
জাগ সবে একবার,
(দেখ) তরুণ তপনে বিশ্ব উদ্ভাসিত
খু'লে পূর্ব্বাশার দ্বার।

আজি শুভ দিনে শুভ জাগরণে
জাগিয়া উঠহ সবে,
কত কাল বল অঘোর ঘুমেতে
মৃতপ্রায় প'ড়ে রবে।

শুভ জাগরণে সঞ্জীবিত হ'য়ে
জাগি'ছে সকল প্রাণী,
ছুটিয়াছে সবে কর্ম্মক্ষেত্র পানে
দূর ক'রে হৃদি গ্লানি।

বহুদিন মোরা ছিনু ঘুম-ঘোরে,
মৃতপ্রায় অচেতন,
দেখ একবার জ্ঞানচক্ষু মেলি
আজি শুভ জাগরণ।

বহুদিন মোরা অজ্ঞান আঁধারে
ঘুরিয়াছি পথহারা,
কাণ্ডারী বিহীন তরণী যেমন
দিশাহারা লক্ষ্যহারা।
ঘুরিয়াছি শুধু দেখি নাই কভু
জ্ঞানরবি দীপ্ত-ভাতি,
সে ঘোর তামসি দেখ অবসান
পোহা'য়েছে দুঃখ-রাতি।
বালার্ক সিন্দুরে, রঞ্জিয়ে ললাট
অই দেখ উষারাণী,
কোমল পরশে জাগা'য়ে তুলি'ছে
সুষুপ্ত ধরণীখানি।
সঞ্জীবন মন্ত্রে সঞ্জীবিত হ'য়ে
উঠ জেগে একবার,
দূরে ফেলে দাও আলস্য জড়তা
হৃদি-ঘোর অন্ধকার।
চল ছুটে সবে অতুল উৎসাহে
অই কর্ম্মক্ষেত্র পানে,
করম করিতে মানব জনম
কর কর্ম্ম প্রাণপণে।
আজি আমাদের শুভ জাগরণে
দেখ বৌদ্ধ যুবজনে,
উচ্চ শিক্ষারূপ কর্ম্মক্ষেত্র পানে
ধাবিত প্রফুল্ল-মনে।
শিরে উদ্ভাসিত যশঃ কিরিটিনী
শোভিছে গরব ভরে,

এ বৌদ্ধ-সমাজ ক্রমে অগ্রসর
উন্নতির উচ্চস্তরে।
অই দেখ চেয়ে শ্রীবেণী মাধব
যশঃ কিরিটিনী শিরে,
প্রীতিফুল্ল-মনে অতুল উৎসাহে
চলে'ছে সাগর পারে।
স্বজাতির মুখ করিতে উজ্জ্বল
ছে'ড়ে প্রিয় পরিজন,
আমাদের বেণী চলি'ছে ইংলণ্ডে
করিবারে জ্ঞানার্জ্জন।
কে কোথায় আছ এস বৌদ্ধগণ
এস সবে ত্বরা ক'রে
মঙ্গল ডালায় মাঙ্গল্য-প্রদীপ
মাঙ্গলিক ঘট করে।
যার হৃদে যত আছে আশীর্ব্বাদ
নিয়ে এস প্রীতি জনে,
বিদায় করিব শ্রীবেণী মাধবে
আনন্দের অশ্রু-সনে।
( প্রিয় বেণী! ) বিদায়ের কালে দু'চারিটী কথা
তোমারে বলিতে চাই,
তুমি আমাদের বড় প্রিয়তম
শুধু মনে রেখ তা'ই।
শ্রীবেণী বাবু! যে'তেছ বিলাত
জ্ঞান আহরণ তরে,
দন্তের "মিষ্টারে" পরিণত হ'য়ে
যেন নাহি পাই ফিরে।

বিদেশের যত দোষগুলি হ'তে
রবে শত হাত দূরে,
রাজহংস সম নীর হ'তে ক্ষীর
তুলে নিবে সমাদরে।
যাও তবে ভাই বৌদ্ধ সমাজের
আশীর্ব্বাদ ধ'রে শিরে,
যশের মুকুট প'রয়ে মস্তকে
জন্মভূমে এস ফিরে।
ভগবন! তোমার পবিত্র করে
সঁপে দিনু অকাতরে,
দরিদ্র বৌদ্ধের অতি আদরের ধন,
কুশলে রাখও তাঁরে এই নিবেদন।

"বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভা"
৫নং ললিতমোহন দাসের লেন,
কলিকাতা।
২৪৫৮ বুদ্ধাব্দ, ১৯১৪ খৃষ্টাব্দ.
৯ই সেপ্টেম্বর।

বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার পক্ষ হইতে
শ্রীকৃপাশরণ মহাস্থবির
বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি।
শ্রীগুণালঙ্কার মহাস্থবির
বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সহকারী সভাপতি।

বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার ও সভার প্রতিষ্ঠাতা আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ
মহাস্থবির মহোদয় কর্ত্তৃক ১৯১০ খৃষ্টাব্দে স্থাপিত।

বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার শাখা—

# দার্জ্জিলিং বঙ্গীয় বৌদ্ধসম্মিলনীর পঞ্চম বার্ষিক প্রথম অধিবেশন।

—০*০—

## আশ্বিনী-পূর্ণিমোৎসব।

সময়।—২১শে আশ্বিন, ৭ই অক্টোবর, ২৪৫৭ বুদ্ধাব্দ ১৯১৩ খৃষ্টাব্দ।

**সভারম্ভ।**—আজ মহা সমারোহে রাত্রি ১০ ঘটিকার সময় সভার অনুষ্ঠান করা হয়। সভায় অনেক বৌদ্ধ, হিন্দু, খৃষ্টান, মুসলমান, ভুটিয়া, এবং পাহাড়িয়া যোগদান করিয়া সভার গৌরব বর্দ্ধন করিয়াছিলেন।

**সভাপতি বরণ।**—চরতি নিবাসী শ্রীযুক্তবাবু মইয়প্রু বড়ুয়ার প্রস্তাবে ভাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্তবাবু দুর্য্যোধন বড়ুয়ার সমর্থনে স্থায়ী সভাপতি মাননীয় আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় সভাপতির আসন গ্রহণ করেন।

**কার্য্যবিবরণী-পাঠ।**—চরতি নিবাসী শ্রীযুক্ত বাবু মইয়প্রু বড়ুয়া মহোদয় সর্ব্ব সমক্ষে গত বৎসরের কার্য্য-বিবরণী পাঠ করেন।

**সভাপতির বক্তব্য।**—যে কোন বক্তা বা রচয়িতা কাহারও প্রতি লক্ষ্য করিয়া সভায় বক্তৃতা বা রচনা পাঠ করিতে পারিবেন না, কোন বক্তৃতা বা রচনা সভ্য বৃন্দের মধ্যে যে কেহ বুঝিতে না পারিলে সভা ভঙ্গের পর বক্তা বা রচয়িতার নিকট তাহা জিজ্ঞাসা করিতে পারেন।

এই সভা ধর্ম্মাঙ্কুর সভার শাখা, ধর্ম্মাঙ্কুর সভার নিয়মানুযায়ী সমস্ত কার্য্য নির্ব্বাহিত হইবে। তদন্তর তিনি বলেন—"মানবগণ সুশীল হইলে সুগতি প্রাপ্ত হন, দুঃশীল হইলে অধোগতি প্রাপ্ত হন, তিনি এই বিষয় অতিপ্রাঞ্জল ভাষায় বুঝাইয়া দেন। তিনি একথাও বলেন, বর্ত্তমান সময় দেখা যায়, অনেকে প্রাণী হত্যা করিয়া দেব দেবীর পূজা করিতেছেন, ইহা কখনও ধর্ম্মমূলক নহে, এই কু-প্রথা সমাজে যে দিন প্রবেশ লাভ করিয়াছে, সেই দিন হইতেই ভারতের অধঃপতনের সূচনা; একথা শুধু আমি বলিতেছি তাহা নহে, তাহা মনিষীবৃন্দও একবাক্যে স্বীকার করিয়া আসিতেছেন। তৎপর তিনি আর্য্যধর্ম্ম কাহাকে বলে, এবং সদ্ধর্ম্ম সেবকদিগের কর্ত্তব্য কর্ম্ম কি তাহা বিশেষভাবে বুঝাইয়া দেন।

বক্তৃতা।—চরতী নিবাসী শ্রীযুক্ত বাবু মহিমচন্দ্র বড়ুয়া মহাশয় "ধম্মপদে"র কয়েকটী গাথা আবৃত্তি করতঃ তাহার সুন্দর ব্যাখ্যা করেন।

উপসংহার।—সভাপতি মহোদয় মঙ্গলসূত্র পাঠ করিয়া তাহার ব্যাখ্যা করেন।

সভাভঙ্গ।—সভাপতির অনুমত্যানুসারে জলযোগের পর রাত্রি ১টার সময় সভার কার্য্য স্থগিত রাখা হয়।

---

# দ্বিতীয় অধিবেশন।

সময়।—২২শে আশ্বিন, ৮ই অক্টোবর, ২৪৫৭ বুদ্ধাব্দ, ১৯১৩ খৃষ্টাব্দ।

সভারম্ভ।—অদ্য রাত্রি ১০ ঘটিকার সময় সভার কার্য্যারম্ভ হয়।

সভাপতির আসন গ্রহণ।—মাননীয় আচার্য্য শ্রীমৎ

কৃপাশরণ মহাস্থবির মহোদয় সভাপতির আসন গ্রহণ করিয়া সভার গৌরব বর্দ্ধন করেন।

রচনা পাঠ।—ভাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্ত বাবু দুর্য্যোধন বড়ুয়া "বুদ্ধের গৃহত্যাগ" ও হাজারীর চড় নিবাসী শ্রীযুক্তবাবু কালী কুমার বড়ুয়া "মানবের হিত কর্ত্তব্যতা" শীর্ষক রচনা পাঠ করেন।

বক্তৃতা।—রুদুরা নিবাসী শ্রীযুক্ত বাবু রাজকিশোর বড়ুয়া "ধম্মপদে"র কয়েকটী গাথা আবৃত্তি করিয়া, তাহা অতি সুন্দরভাবে বুঝাইয়া দেন। ভাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্ত বাবু দুর্যোধন বড়ুয়া "ত্রপুষ ভল্লুকে"র জীবনী আলোচনা করেন। চরতি নিবাসী শ্রীযুক্তবাবু মহিমচন্দ্র বড়ুয়া "ধম্মপদে"র শ্লোক আবৃত্তি করিয়া সুখ ও দুঃখ কাহাকে বলে, কেন মানবগণ দুঃখ ভোগ করে এবং লোক সুশীল হইলে যে সদগতি প্রাপ্ত হয়, তাহা বিশেষরূপে বুঝাইয়া দেন। পরস্পর পরস্পরের মধ্যে যাহাতে ভ্রাতৃভাব স্থাপিত হয় তদ্বিষয় মনোযোগী হইবার জন্য সকলকে অনুরোধ করেন।

সভাপতির অভিভাষণ।—সমবেত সভ্য মহোদয়গণ, মানব জন্ম অতি দুল্লভ জন্ম, মানবজীবনের উৎকর্ষতা লাভ করিতে হইলে অতীত ও বর্ত্তমান মহাপুরুষগণের জীবনী আলোচনা করিতে হয়। তৎপ্রসঙ্গে বুদ্ধের জীবনী সংক্ষেপে বর্ণনা করেন। তিনি আরও বলেন, 'অহিংসা পরমোধর্ম্মঃ" বৌদ্ধ ধর্ম্মের মূল মন্ত্র, তথাগত বুদ্ধ বলিয়াছিলেন "অত্তানং উপমা কত্বা নহনেয়্য নঘাতেয়্য" "সকল প্রাণীকে আপনার মত জানিবে, কাহাকেও হনন বা আঘাত করিবে না। প্রত্যেক সদ্ধর্ম্ম সেবকের কর্ত্তব্য সকাল বৈকাল, ত্রিরত্নের উপাসনা এবং যাহাতে মনে শান্তিলাভ হয় তদ্বিষয়ে চেষ্টিত হওয়া, এবং মৈত্রী করুণা মুদিতা উপেক্ষা ভাবনা করা। মৈত্রী ভাবনা করিলে কি ফল হয়, দৃষ্টান্তস্বরূপ "শ্যামাবতী"র জীবনী বর্ণনা করেন। কাশ্মীরবাসী জনৈক ভদ্র লোক সভায় আর্থিক সাহায্য করিয়াছিলেন বলিয়া তাঁহাকে ধন্যবাদ প্রদান করা হয়।

জলযোগ।—ভাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্ত বাবু মহিমচন্দ্র বড়ুয়া

মহোদয় সভায় জলযোগের ব্যয় ভার গ্রহণ করিয়াছেন বলিয়া তাঁহাকেও ধন্যবাদ প্রদান করা হয়।

সভাভঙ্গ।—সভাপতির অনুমত্যনুসারে জলযোগান্তে রাত্রি ৫ ঘটিকার সময় সভা ভঙ্গ হয়।

---

## তৃতীয় অধিবেশন।

### মাঘী-পূর্ণিমোৎসব।

সময়।—১০ই ফেব্রুয়ারি ১৯১৪ খৃষ্টাব্দ, ২৪৫৭ বুদ্ধাব্দ।

অদ্যকার উৎসবে বৌদ্ধ, হিন্দু, মুসলমান ও খ্রীষ্টান প্রভৃতি বিভিন্ন সম্প্রদায়ের ভদ্র মহোদয়গণ উপস্থিত হইয়াছিলেন। উৎসবের কার্য্য আরম্ভ হইলে উপস্থিত ভদ্র মহোদয়গণ দীপালোকে সভাস্থল আলোকিত করিয়াছিলেন। তৎপর অনেকক্ষণ পর্য্যন্ত ধর্ম্ম বিষয় আলোচনা করার পর ত্রিরত্নের উপাসনা-অন্তে উৎসব ভঙ্গ করা হয়।

---

## চতুর্থ অধিবেশন।

### বৈশাখী পূর্ণিমোৎসব।

সময়।—২৬শে বৈশাখ, ১৯১৪ খৃষ্টাব্দ, ২৪৫৮ বুদ্ধাব্দ।

অদ্য রাত্রি ১০ ঘটিকার সময় মহা সমারোহে বৈশাখী পূর্ণিমোৎসব সুসম্পন্ন হয়। উক্ত উৎসবে বৌদ্ধ, হিন্দু ও মুসলমান নানা সম্প্রদায়ের লোক যোগদান করিয়াছিলেন।

কুহুরা নিবাসী শ্রীযুক্তবাবু রাজকিশোর বড়ুয়া, ভাণ্ডারাওনিবাসী

শ্রীযুক্তবাবু দুর্য্যোধন বড়ুয়া মহাশয়গণ ধর্ম্মমূলক গান করিয়া সমবেত ভদ্র মহোদয়গণের প্রীতি বর্দ্ধন করিয়াছিলেন।

রচনা পাঠ।—ভাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্তবাবু দুর্য্যোধন বড়ুয়া "বুদ্ধের জীবনী" শ্রীযুক্তবাবু জয়রাজ বড়ুয়া "বুদ্ধ-বন্দনা" রচনা পাঠ করেন।

বক্তৃতা।—পিঙ্গলা নিবাসী শ্রীযুক্তবাবু রমেশচন্দ্র তালুকদার মহাশয় বুদ্ধের জন্ম হইতে মৃত্যু পর্য্যন্ত সংক্ষেপে অতি সুন্দর বক্তৃতা করিয়াছিলেন। মানবজীবনের কর্ত্তব্য কর্ম্ম কি তাহাও বুঝাইয়া দেন। শ্রীযুক্তবাবু দুর্য্যোধন বড়ুয়া "অনিত্যতা" বিষয়ক বক্তৃতা করিয়া শ্রোতৃ-মণ্ডলীকে মুগ্ধ করিয়াছিলেন।

বিদায় গান।—হাজারির চড় নিবাসী শ্রীযুক্তবাবু কালীকুমার বড়ুয়া, ভাণ্ডার্গাঁও নিবাসী শ্রীযুক্তবাবু রজনীরঞ্জন চৌধুরী মহাশয়গণ বিদায় গান করিয়া সমবেত ভদ্র মহোদয়গণকে প্রীত করিয়াছিলেন।

---

## পঞ্চম অধিবেশন।

### বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবিরের জন্মোৎসব।

অদ্য ৭ই আষাঢ় রাত্রি ১০ ঘটিকার সময় দার্জ্জিলিং বঙ্গীয় বৌদ্ধ-সম্মিলনীর উদ্যোগে আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয়ের ৫০শ তম জন্মোৎসব অতি সমারোহে সম্পন্ন হয়। সমবেত ভদ্র মহোদয়গণ ত্রিরত্নের পূজা করিয়া মহাস্থবির মহোদয়ের মঙ্গল কামনা করেন। তৎপর কয়েকজন সভ্য তাঁহার সদ্‌গুণাবলীর বিষয় আলোচনা করেন। জলযোগান্তে রাত্রি ২ ঘটিকার সময় উৎসব ভঙ্গ হয়।

---

## ষষ্ঠ অধিবেশন।

### আষাঢ়ী পূর্ণিমোৎসব।

অদ্য ২২শে আষাঢ় রাত্রি ১০ ঘটিকার সময় উক্ত উৎসবের অনুষ্ঠান করা হয়। সর্ব্বপ্রথমে ভাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্ত বাবু দুর্য্যোধন বড়ুয়া মহাশয় দ্বারা সভাপতি আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় ও সম্পাদক শ্রীযুক্তবাবু মহিমচন্দ্র বড়ুয়া মহোদয়গণের অনুপস্থিতিতে দুঃখ প্রকাশ করিয়া গুটিকতক কথা বলেন এবং সকলে ত্রিরত্নের পূজা করিয়া বুদ্ধের গুণাবলী আলোচনা করেন।

নিয়মাবলী পাঠ।—রুদুরা নিবাসী শ্রীযুক্তবাবু রাজকিশোর বড়ুয়া মহাশয় কর্তৃক সভার নিয়মাবলী পঠিত হয়।

রচনা পাঠ।—ভাণ্ডারগাঁও নিবাসী শ্রীযুক্তবাবু বরদা প্রসাদ বড়ুয়া মহাশয় "বুদ্ধের পরিনির্ব্বাণ" ও শ্রীযুক্তবাবু জয়রাজ বড়ুয়া "শিক্ষা" সম্বন্ধে সুন্দর রচনা পাঠ করেন।

বক্তৃতা।—মুকুটনাইট নিবাসী শ্রীযুক্তবাবু মহারাজ মহাজন "বৌদ্ধধর্ম্ম" সম্বন্ধে এক সুন্দর বক্তৃতা প্রদান করেন।

সঙ্গীত।—চেনামতী নিবাসী শ্রীযুক্তবাবু দুর্য্যোধন বড়ুয়া, হাজারীর চড়নিবাসী শ্রীযুক্তবাবু কালীকুমার বড়ুয়া মহাশয়গণ কর্তৃক বৌদ্ধ-সঙ্গীত গীত হয়।

উপসংহার।—জলযোগান্তে রাত্রি ২টার সময় উৎসব ভঙ্গ করা হয়।



বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার শাখা—

# দার্জ্জিলিং বঙ্গীয় বৌদ্ধ সম্মিলনীর

## পঞ্চম বার্ষিক অধিবেশন।

স্থায়ী সভাপতি শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির, কলিকাতা।

সহকারী সভাপতি জ্ঞানরত্ন কবিধ্বজ

শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির, কলিকাতা।

সম্পাদক শ্রীযুক্তবাবু মহিমচন্দ্র বড়ুয়া সাং ভাণ্ডারগাঁও চট্টগ্রাম।

সহযোগী সম্পাদক শ্রীযুক্তবাবু মইযপ্রু বড়ুয়া সাং চেনামতি চট্টগ্রাম।

" " শ্রীযুক্ত বাবু মইয়প্রু বড়ুয়া সাং চরতি "

হিসাব রক্ষক শ্রীযুক্তবাবু রাজকিশোর বড়ুয়া সাং রুদুরা "

সহকারী হিসাব রক্ষক শ্রীযুক্ত বাবু বিপ্রমোহন বড়ুয়া সাং উনাইনপুরা চট্টগ্রাম।

কার্য্যাধ্যক্ষ শ্রীযুক্ত বাবু দুর্য্যোধন বড়ুয়া সাং চেনামতি "

" " সতীশচন্দ্র বড়ুয়া সাং চরতি "

" " মনাকিশোর বড়ুয়া সাং " "

" " দুর্য্যোধন বড়ুয়া সাং ভাণ্ডারগাঁও "

" " সুরেন্দ্র লাল বড়ুয়া সাং " "

" " ললিতমোহন বড়ুয়া সাং " "

" " জয়রাজ বড়ুয়া সাং " "

" " নিরুদ্ধ বড়ুয়া সাং " "

সঙ্গীতাধ্যাপক শ্রীযুক্ত বাবু কালীকুমার বড়ুয়া সাং হাজারীরচর চট্টগ্রাম।

পরিদর্শক শ্রীযুক্ত বাবু মোহান্তকুমার বড়ুয়া সাং ভাণ্ডারগাঁও চট্টগ্রাম।

" শ্রীযুক্ত বাবু কৃষ্ণকুমার বড়ুয়া সাং বাথুয়া "

" শ্রীযুক্ত বাবু রমেশচন্দ্র বড়ুয়া তালুকদার সাং পিঙ্গলা চট্টগ্রাম।

## দার্জ্জিলিং বঙ্গীয় বৌদ্ধ সম্মিলনীর মেম্বরগণ।

১। শ্রীযুক্তবাবু সুদর্শন মজুমদার সওদাগর সাং ঢাকা হাং সাং দার্জ্জিলিং বাজার।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ২। | " | বিপ্রমোহন বড়ুয়া | সাং | উনাইনপুরা | চট্টগ্রাম। |
| ৩। | " | নন্দলাল বড়ুয়া | সাং | " | " |
| ৪। | " | গিরীশচন্দ্র বড়ুয়া | সাং | " | " |
| ৫। | " | প্রসন্নকুমার বড়ুয়া | সাং | " | " |
| ৬। | " | ব্রজমোহন বড়ুয়া | সাং | " | " |

৭। " বিপরীত বড়ুয়া সাং ললিতমোহন দাসের লেন কলিকাতা।

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৮। | " | মহিমচন্দ্র বড়ুয়া | সাং | ভাণ্ডারগাঁও | চট্টগ্রাম। |
| ৯। | " | উমেশচন্দ্র বড়ুয়া | সাং | " | " |
| ১০। | " | মোহান্তকুমার বড়ুয়া | " | " | " |
| ১১। | " | শ্রীধন বড়ুয়া | সাং | " | " |
| ১২। | " | দুর্য্যোধন বড়ুয়া | সাং | " | " |
| ১৩। | " | রজনীরঞ্জন চৌধুরী | সাং | " | " |
| ১৪। | " | সুরেন্দ্রলাল বড়ুয়া | সাং | " | " |
| ১৫। | " | মহেন্দ্রলাল বড়ুয়া | সাং | " | " |
| ১৬। | " | আনন্দমোহন বড়ুয়া | সাং | " | " |
| ১৭। | " | বরদা প্রসাদ বড়ুয়া | সাং | " | " |

| | | | | |
|---|---|---|---|---|
| ১৮। | শ্রীযুক্তবাবু | চন্দ্রকুমার বড়ুয়া | সাং বাকখালি | চট্টগ্রাম। |
| ১৯। | " | পিতাম্বর বড়ুয়া | সাং হাজারিরচর | " |
| ২০। | " | রামকিশোর বড়ুয়া | সাং উত্তরজোয়ারা | " |
| ২১। | " | কালিকুমার বড়ুয়া | সাং হাজারিরচর | " |
| ২২। | " | দুর্য্যোধন বড়ুয়া | সাং চেনামতি | " |
| ২৩। | " | ঈশানচন্দ্র বড়ুয়া | সাং আন্ধারমাণিক | " |
| ২৪। | " | কালিকুমার বড়ুয়া | সাং পদুয়া | " |
| ২৫। | " | মনাকশোর বড়ুয়া | সাং চরতি | " |
| ২৬। | " | হরকুমার চৌং | সাং পড়িয়া | " |
| ২৭। | " | কালিকুমার বড়ুয়া | সাং বাকখালি | " |
| ২৮। | " | মইয়প্রু বড়ুয়া | সাং চেনামতি | " |
| ২৯। | " | হরিশচন্দ্র বড়ুয়া | সাং বেলখাইন | " |
| ৩০। | " | রাজকিশোর বড়ুয়া | সাং রুদুরা | " |
| ৩১। | " | কালীকুমার বড়ুয়া | সাং ভাণ্ডারগাঁও | " |
| ৩২। | " | দীননাথ বড়ুয়া | সাং " | " |
| ৩৩। | " | মইয়প্রু বড়ুয়া | সাং চরতি | " |
| ৩৪। | " | শশিকুমার বড়ুয়া | সাং চেনামতি | " |
| ৩৫। | " | শরৎচন্দ্র বড়ুয়া | সাং বেলখাইন | " |
| ৩৬। | " | কর্ণধন বড়ুয়া | সাং ভাণ্ডারগাঁও | " |
| ৩৭। | " | সতীশচন্দ্র বড়ুয়া | সাং চরতি | " |
| ৩৮। | " | কৃষ্ণকুমার বড়ুয়া | সাং বাথুয়া | " |
| ৩৯। | " | নিবারণ চন্দ্র বড়ুয়া | সাং জয়নগর | " |
| ৪০। | " | রজনীকান্ত বড়ুয়া | সাং উনাইনপুরা | " |
| ৪১। | " | রমেশচন্দ্র বড়ুয়া | সাং " | " |

---

## দার্জ্জিলিং বঙ্গীয় বৌদ্ধ সম্মিলনীর ৫ম বার্ষিকের আয় ব্যয়ের হিসাব।

| জমা— | |
|---|---|
| মেম্বরগণের প্রদত্ত | ৮০৲ |
| পূর্ব্ববৎসরের জমা | ৬৲ |
| মোট— | ৮৬৲ |
| জমা— | ৮৬৲ |
| খরচ— | ১৬৲ |
| অবশিষ্ট— | ৭০৲ |
| উদ্ধৃত এই বৎসরের | ৭০৲ |
| পূর্ব্ব পূর্ব্ব বৎসরের জমা— | ১৪৯৲ |
| মোট— | ২১৯৲ |

এই টাকা সভাপতির নিকট জমা রহিল।

একাউন্টেন্ট—

শ্রীরাজকিশোর বড়ুয়া ও

শ্রীবিপ্রমোহন বড়ুয়া।

| খরচ— | |
|---|---|
| সভার অন্যান্য খরচ— | ৬৲ |
| কার্য্য-বিবরণী ছাপান খরচ— | ১০৲ |
| মোট খরচ— | ১৬৲ |

——

## নমঃ ত্রিরত্নায়।

বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার সভাপতি ও বিহারাধ্যক্ষ আচার্য্য
শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির কর্ত্তৃক
১৯০৭ খ্রীষ্টাব্দে স্থাপিত।

বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার শাখা—

# সিমলা শৈল সমিতির ৮ম বার্ষিক অধিবেশন।

## বৈশাখী পূর্ণিমোৎসব।

সময়।—২৬শে বৈশাখ, ৯ই মে, ১৯১৩ খ্রীষ্টাব্দ, ২৪৫৮ বুদ্ধাব্দ।

অদ্য রাত্রি ১০ ঘটিকার সময় সভার কার্য্যারম্ভ হয়। সভার কার্য্য-তালিকা পঠিত হইলে পর শ্রীযুক্ত বাবু রজনীকান্ত চৌধুরী মহাশয়ের প্রস্তাবে শ্রীযুক্ত বাবু সর্ব্বানন্দ বড়ুয়ার সমর্থনে শ্রীযুক্ত বাবু কালীকুমার বড়ুয়া মহাশয় সভাপতির পদে বরিত হন।

সঙ্গীতাচার্য্য শ্রীযুক্ত বাবু সর্ব্বানন্দ বড়ুয়ার উদ্যোগে বাদ্যকরগণের সুমধুর ঐক্যতান বাদনে সভাকে তন্ময় করিয়া তুলিয়াছিল।

রচনা পাঠ।—শ্রীযুক্ত বাবু নিত্যানন্দ বড়ুয়া মহাশয় "শিক্ষা" ও শ্রীযুক্ত বাবু রজনীকান্ত চৌধুরী মহাশয় "ধর্ম্ম কি?" নামক প্রবন্ধদ্বয় পাঠ করিয়াছিলেন, প্রবন্ধ দুটীই বহু তথ্যপূর্ণ।

বক্তৃতা।—শ্রীমান্ সর্ব্বানন্দ বড়ুয়া মহাশয় বলেন,—"অদ্য আমাদের পরম পবিত্র দিন, এই দিনে ভগবান বুদ্ধ জন্মগ্রহণ, বুদ্ধত্ব

লাভ ও মহাপরিনির্ব্বাণ প্রাপ্ত হইয়াছিলেন। এই দিনে আমাদের কর্ত্তব্য বুদ্ধের জীবনী আলোচনা ও মৈত্রী ভাবনা করা তৎপ্রসঙ্গে তিনি এক সুদীর্ঘ বক্তৃতা প্রদান করেন। সুগায়ক শ্রীযুক্ত বাবু গৌরচন্দ্র বন্দ্যোপাধ্যায় মহাশয় বলেন, আমি আপনাদের সভায় উপস্থিত হইয়া অত্যন্ত প্রীত হইয়াছি, আপনাদের উদ্দেশ্য অতি মহৎ আপনাদের উদ্দেশ্য সফল হউক, ইহাই আমার কামনা। শ্রীযুক্ত বাবু ধীরেন্দ্রলাল চৌধুরী মহাশয় পুনর্জ্জন্ম সম্বন্ধে বক্তৃতা করেন। তৎপরে সকলে ত্রিরত্নের উপাসনা করিলে পর শ্রীযুক্ত বাবু রজনীকান্ত চৌধুরী মহাশয় "বুদ্ধ-স্তোত্র" গাথা আবৃত্তি করেন এবং তাহা সুন্দররূপে বুঝাইয়া দেন।

উপসংহার।—বিদায় সঙ্গীতের পর জলযোগ করা হয়। জলযোগের ব্যয় নির্ব্বাহার্থ শ্রীযুক্ত বাবু রজনীকান্ত চৌধুরী মহাশয় দশ টাকা দান করিয়াছেন বলিয়া, সভাগণ তাঁহাকে ধন্যবাদ জ্ঞাপন করেন। রাত্রি ৩ঘটিকার সময় সভা ভঙ্গ হয়।

---

# আষাঢ়ী পূর্ণিমোৎসব

সময়।—অদ্য ২৬শে আষাঢ় ৯॥ ঘটিকার সময় সভার কার্য্যারম্ভ হয়। শ্রীযুক্ত বাবু কালীকুমার বড়ুয়া মহোদয়ের প্রস্তাবে ও সর্ব্বসম্মতিক্রমে শ্রীযুক্ত বাবু রমেশচন্দ্র চৌধুরী মহাশয় সভাপতি পদে বৃত হন।

সভার প্রারম্ভে শ্রীযুক্ত বাবু ধীরেন্দ্রলাল চৌধুরী মহাশয় কর্ত্তৃক বিরচিত আবাহন কবিতা শ্রীযুক্ত বাবু সর্ব্বানন্দ কর্ত্তৃক পঠিত হয়। উক্ত আবাহনে বৌদ্ধ-সমাজের উন্নতি অবনতির বিষয়ে বিশেষভাবে বিবৃত ছিল। শ্রীযুক্ত বাবু কালীকুমার বড়ুয়া মহাশয় ধীরেন বাবুর আবাহন কবিতা শ্রবণ করিয়া আনন্দ প্রকাশ ও ধীরেন বাবুকে ধন্যবাদ জ্ঞাপন করেন।

তদন্তর সকলে ত্রিরত্নের উপাসনা করেন। শ্রীযুক্ত বাবু রজনীকান্ত চৌধুরী মহাশয় পালিগাথা-আবৃত্তি করিয়া অতি সুন্দর ভাবে তাহা বুঝাইয়া দেন। শ্রীযুক্ত বাবু নিত্যানন্দ তালুকদার মহাশয় শিক্ষাই একমাত্র উন্নতির কারণ তাহা বিশেষ ভাবে আলোচনা করিয়া, কর্ত্তালা গ্রামে উচ্চ ইংরেজী স্কুল প্রতিষ্ঠিত হইয়াছে বলিয়া আনন্দ প্রকাশ করেন। শ্রীযুক্ত বাবু যামিনীকুমার বড়ুয়া মহাশয় "পুনর্জ্জন্ম" সম্বন্ধে সারগর্ভ প্রবন্ধ পাঠ করেন। শ্রীযুক্ত বাবু সর্ব্বানন্দ বড়ুয়া মহাশয় বলেন যামিনী বাবুর প্রবন্ধ অতি সুন্দর হইয়াছে, মানবমাত্রেরই উচিত শীলবান ও স্মৃতিবান হওয়া। সচ্চরিত্র ও স্মৃতিবান ব্যক্তি মরিলেও অমর।

শ্রীযুক্ত বাবু রজনীকান্ত চৌধুরী মহাশয় বলেন,—আমি শাস্ত্র বিষয়ে অনভিজ্ঞ, কালীকুমার বাবুর অনুমতিক্রমে কিছু বলিতে ইচ্ছুক হইয়া আপনাদের সমক্ষে দণ্ডায়মান হইয়াছি। যাহা হউক আর্য্য-অষ্টাঙ্গিক-মার্গ বিষয় পালি পুস্তক হইতে যাহা কিছু সংগ্রহ করিয়াছি তাহাই আপনাদের গোচরীভূত করিব। তৎপরে তিনি আর্য্য অষ্টাঙ্গিক মার্গের ব্যাখ্যা করেন। তাঁহার বক্তৃতা অনেক দীর্ঘ ছিল। তিনি একথাও বলিয়াছিলেন যে ভিক্ষুদিগের জন্য আর্য্য অষ্টাঙ্গিক মার্গ, গৃহীদিগের জন্য নহে। তৎপরে শ্রীযুক্ত বাবু ধীরেন্দ্রলাল চৌধুরী মহাশয় স্বাধীন ও অধীন সম্বন্ধে এক সুদীর্ঘ বক্তৃতা প্রদান করেন। তৎপর শ্রীমান সর্ব্বানন্দ বড়ুয়া বলেন "কর্ত্তালা স্কুলের উন্নতি হইতেছে জানিয়া, আমি বড়ই আনন্দানুভব করিলাম। এবং এই স্কুলের পরিদর্শক, পৃষ্ঠপোষক ও সাহায্যকারিগণকে ধন্যবাদ জানাইতেছি।—আজ আর একটী শুভ সংবাদ লইয়া আপনাদের নিকট উপস্থিত হইলাম। রাউজান গ্রামে "আর্য্যমিত্র, মধ্য ইংরাজি স্কুল" স্থাপিত হইয়াছে এবং কার্য্যও চলিতেছে, কিন্তু সেই দুর্ব্বল স্কুলটীর কিছু অভাব পূরণ করিবার জন্য সেই স্কুলের সেক্রেটারি ও গ্রামবাসিগণ এই সমিতির নিকট অর্থ সাহায্য প্রার্থনা করিয়াছেন বিশেষতঃ সকলেই জানেন বৌদ্ধ-সমাজ অধুনা উন্নতির

সোপানে দাঁড়াইয়াছে অতএব শিক্ষাই উন্নতির মূল। সভ্য মহোদয়গণ, যাঁহার যথাসাধ্য দান করিয়া এই দুর্ব্বল স্কুলটীর অভাব পূর্ণ করিয়া স্বজাতির মুখোজ্জ্বল ও শিক্ষার দ্বার উন্মুক্ত করিয়া পুণ্যার্জ্জন করুন ইহাই আমার একান্ত বাঞ্ছনীয়। বলা বাহুল্য সভ্যগণ তৎমুহূর্ত্তেই ৩২॥০ টাকা, দান করিলেন। সম্পাদক শ্রীযুক্ত চন্দ্রমোহন বড়ুয়া মহোদয় বলেন যে জগজ্জ্যোতিঃ যে বৌদ্ধ সমাজের মুখপত্র তাহা সকলেই স্বীকার করিবেন। এবারে আষাঢ় মাসের সংখ্যায় জগজ্জ্যোতির অঙ্গ বৃদ্ধি-উপলক্ষে লিখা হইয়াছে তাহা সকলেই অবগত আছেন, আবার জগজ্জ্যোতির সম্পাদক মহোদয়ও সমিতির নিকট একখানা পত্র দ্বারা সহানুভূতি চাহিয়াছেন। এই বিষয় যদি আপনারা উচিত মনে করেন এই সমিতি জগজ্জ্যোতির সাহায্য করিতে প্রস্তুত হউন ইহাই আমার বাসনা। সকলের সম্মতিক্রমে জগজ্জ্যোতির জন্য ১৫৲ টাকা, ধর্ম্মাঙ্কুর বিহারের দ্বিতল নির্ম্মাণার্থ ৫৲ টাকা, ভিক্ষুদিগের আহারের জন্য দান ৭৲ টাকা, মোট ২৭৲ টাকা দান করেন।

সভাভঙ্গ।—একটী সঙ্গীতান্তে জলযোগের পর রাত্রি ৩ ঘটিকার সময় সভা ভঙ্গ করা হয়।

এই সভার জলযোগের ব্যয় নির্ব্বাহার্থ কর্ত্তালা নিবাসী শ্রীযুক্ত বাবু যামিনী কুমার বড়ুয়া ২০৲ বিশ টাকা, আন্ধারমানিক নিবাসী শ্রীযুক্ত বাবু কালীকুমার বড়ুয়া ১৲ এক টাকা দান করিয়াছেন।

| কার্য্যাধ্যক্ষ | সম্পাদক |
|---|---|
| শ্রীধুর্জ্জটীরঞ্জন বড়ুয়া। | শ্রীচন্দ্রমোহন বড়ুয়া। |

# লক্ষ্ণৌ-বৌদ্ধ-সমিতি।

আমি দুঃখের সহিত বিজ্ঞপ্তি করিতেছি যে, বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার শাখা—লক্ষ্ণৌ-বৌদ্ধ-সমিতির বার্ষিক বিবরণ এবৎসর সর্ব্বসাধারণের গোচরীভূত করিতে অসমর্থ হইলাম। আমি নানা কারণে লক্ষ্ণৌতে উপস্থিত হইয়া সভায় যোগদান করিতে পারি নাই। তথাকার বৌদ্ধগণ যদিও দু একটী সভা করিয়াছে বটে, তাহার বিবরণ আমার নিকট প্রেরণ করেন নাই। এ বৎসর উক্ত সভার বিবরণ প্রকাশিত হইল না বলিয়া কেহ যেন মনে না করেন, উক্ত সভা কালগর্ভে লীন হইয়াছে। সেই উদ্দেশ্যেই আমার এই সামান্য কৈফিয়ত প্রদান। ইতি—

সভাপতি।

---

নমো বুদ্ধায়

আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির ও জ্ঞানবয়ঃ কাণধ্বজ

শ্রীমৎ গুণালঙ্কার মহাস্থবির মহোদয়গণের অপার স্নেহানুকূলো—

সভাপতি শ্রীযুক্ত সুমঙ্গল ভিক্ষু কর্ত্তৃক

১৯০৮ খৃষ্টাব্দে ও ২৪৫১ বুদ্ধাব্দে স্থাপিত

# শাকপুরা বৌদ্ধবালক সমিতির ষষ্ঠ বার্ষিক কার্য্যবিবরণী

—:০:—

সমিতির উদ্দেশ্য। *

১। সমাজোন্নতি ও ধর্ম্মোন্নতি।

২। বৌদ্ধ বালক বালিকাগণের মধ্যে শিক্ষা বিস্তার।

---

# শাকপুরা বৌদ্ধবালক সমিতির

## ষষ্ঠ বার্ষিক-বিশেষ অধিবেশন।

২২শে কার্ত্তিক, ২৪৫৭ বুদ্ধাব্দ ও ১৯১৩ খৃষ্টাব্দ।

আরম্ভ—অপরাহ্ন ৬ ঘটীকা, সমাপ্তি—রাত্রি ১২ ঘটীকা।

আজ ধর্ম্মানন্দ বিহারপ্রাঙ্গনে সমিতির ষষ্ঠ বার্ষিকের এক বিশেষ অধিবেশন মহা সমারোহের সহিত সম্পন্ন হয়। বিহারের চতুঃপার্শ্ব ও বিহারের প্রবেশ-দ্বার বহুদূর ব্যাপিয়া অসংখ্য ধ্বজা, পতাকা ও কদলী

---

* সভার সাধারণ নিয়মাবলী ধর্ম্মাঙ্কুর সভার একবিংশতি বার্ষিক কার্য্যবিবরণীর ১৫৬ পৃষ্ঠায় দ্রষ্টব্য—।

বৃক্ষের দ্বারা অতি সুন্দর ভাবে সজ্জিত করা হইয়াছিল। সভাস্থল ও সভাপতির আসন যথোপযোগী আসবাবাদি ও পুষ্প পল্লব দীপমালার দ্বারা সজ্জিত করায় অপূর্ব্বশ্রী ধারণ করিয়াছিল। শ্রীমৎ রামধন মহাস্থবির, চট্টগ্রাম কলেজের পালি লেকচারার শ্রীমৎ ধর্ম্মবংশ স্থবির, পটীয়া উচ্চ ইংরেজী স্কুলের শিক্ষক শ্রীযুক্ত বাবু বিপিনচন্দ্র বড়ুয়া, ধর্ম্মাঙ্কুর সভার ভূতপূর্ব্ব সম্পাদক শ্রীযুক্ত বাবু কৈলাসচন্দ্র চৌধুরী, স্বগ্রামবাসী শ্রীযুক্ত বাবু জ্ঞানদারঞ্জন দত্ত, পুলিশ হেডকং বিদেশীয় আরও অনেকানেক বৌদ্ধ এবং স্বগ্রামীয় অনেক হিন্দু, মুসলমান ও বৌদ্ধ নরনারীগণ সভায় যোগদান করতঃ সভার গৌরব বর্দ্ধন করিয়াছিলেন।

নিমন্ত্রণানুযায়ী বিদেশীয় সমস্ত নিমন্ত্রিত সম্ভ্রান্ত বৌদ্ধগণ যদি সভায় যোগদান করিতেন, তাহা হইলে আমাদের আরও আনন্দের পরিসীমা থাকিত না। কোন অনিবার্য্য কারণে সভায় যোগদান করিতে পারিলেন না বলিয়া পাহাড়তলা গ্রামবাসীর পক্ষ হইতে মাষ্টার শ্রীযুক্ত বাবু মহিম চন্দ্র বড়ুয়া মহোদয় দুঃখ প্রকাশপূর্ব্বক একখানা চিঠি লিখিয়াছিলেন। মহিম বাবুর এই সহানুভূতিতে আমরা ও তাঁহার নিকট আনন্দ কৃতজ্ঞতা প্রকাশ করিতেছি।

**সভারম্ভ।**—সভার প্রারম্ভে বাবু অপর্ণাচরণ, বাবু নগেন্দ্রলাল ও বাবু নীলকমল বড়ুয়া কর্ত্তৃক হারমোনিয়ম যোগে সুমধুর ঐক্যতানে "বুদ্ধ-বন্দনা ও সভাপতির বরণ" গান করা হয়। সম্পাদক শ্রীযুক্ত বাবু হরকুমার বড়ুয়া মহোদয়ের প্রস্তাবে ও শ্রীযুক্ত বাবু যোগেন্দ্রচন্দ্র বড়ুয়া মহোদয়ের সমর্থনে শ্রীমৎ রামধন মহাস্থবির মহোদয়কে সভাপতি ও বহুগুণ সম্পন্ন স্থবির শ্রীযুক্ত ধর্ম্মবংশ স্থবির মহোদয়কে সহকারী সভা-পতি পদে বরণ করা হয়।

**অভিভাষণ পাঠ**—শ্রীযুক্ত বাবু হরকুমার বড়ুয়া মহোদয় বহু গবেষণাপূর্ণ, অতি সহজবোধ্য প্রাঞ্জল ভাষায়, স্বদেশের নানা পৌরাণিক ও আধুনিক তত্ত্ব সম্বলিত এবং সমিতির ইতিবৃত্ত বর্ণনা মূলক এক সুদীর্ঘ

অভিভাষণ পাঠ করেন। অভিভাষণে উপস্থিত ভিক্ষু ও সভ্যমণ্ডলীর প্রতি, সমিতির একমাত্র আশ্রয়দাতা ধর্ম্মাঙ্কুর সভার সভাপতিদ্বয়ের প্রতি যথোচিত ভাবে হৃদয়ের ঐকান্তিক ভক্তি, ধন্যবাদ ও কৃতজ্ঞতা প্রকাশ করা হইয়াছিল।

আবৃত্তি ও রচনা পাঠ।—শ্রীমান বিজয় কুমার বড়ুয়া ও অশ্বিনীকুমার বড়ুয়া পঞ্চম বর্ষীয় বালকদ্বয় সমস্বরে "বুদ্ধস্তোত্র" আবৃত্তি করে। কুমারী শ্রীমতী অতিমায়া বড়ুয়া সুমধুর স্বরে "জয়মঙ্গল সূত্র ও নিধিকাণ্ড সূত্র" পদ্যে তদব্যাখ্যা সহ আবৃত্তি করে। অত্রত্য বালিকা বিদ্যালয়ের শ্রীমতী কুঞ্জলতা বড়ুয়া শ্রীমতী সোদামিনী বড়ুয়া, শ্রীমতী উন্মাদিনী বড়ুয়া ছাত্রীত্রয়, এবং শ্রীমান নিকুঞ্জমোহন বড়ুয়া, রমণী-মোহন বড়ুয়া, সুষেণকুমার বড়ুয়া, আনন্দমোহন বড়ুয়া প্রভৃতি ছাত্রগণ সুন্দর সুন্দর পালিগাথা ও তদ্‌বঙ্গানুবাদ আবৃত্তি করে, তাহাদের প্রত্যেকের আবৃত্তি বড়ই ভাল হইয়াছিল। কর্ত্তালা নিবাসী শ্রীযুক্ত বাবু অতীন্দ্রলাল চৌধুরী "জননীর প্রতি সন্তানের কর্ত্তব্য" সম্বন্ধে, গোমদণ্ডী নিবাসী শ্রীযুক্ত বাবু নকুলচন্দ্র বড়ুয়া "জাগরণ" সম্বন্ধে এবং সমিতিস্থ শ্রীমান যুগোলকিশোর বড়ুয়া "অহঙ্কার" সম্বন্ধে রচনা পাঠ করেন, তাঁহাদের রচনা বড়ই হৃদয়গ্রাহী হইয়াছিল।

বক্তৃতা।—মাষ্টার শ্রীযুক্ত বাবু বিপিনচন্দ্র বড়ুয়া মহোদয় অনেকক্ষণ ধরিয়া নানা বিষয় উল্লেখপূর্ব্বক সমাজোন্নতি ও শিক্ষা সম্বন্ধে এক সুদীর্ঘ বক্তৃতা করেন, এবং সমিতির কার্য্যাদিতে সন্তুষ্ট হইলেন বলিয়া সমিতির অশেষ প্রশংসা করেন। শ্রীযুক্ত বাবু জ্ঞানদারঞ্জন দত্ত মহোদয় উপস্থিত ভিক্ষু ও সভ্যমণ্ডলীকে অশেষ ধন্যবাদ দেন ও তাঁহাদের নিকট কৃতজ্ঞতা স্বীকার করেন এবং হিন্দু বৌদ্ধের অভিন্নতা প্রদর্শন করিয়া সমিতির পক্ষাবলম্বন করতঃ তিনি বক্তব্য শেষ করেন। কর্ত্তালা নিবাসী ডাক্তার শ্রীযুক্ত বাবু শান্তকুমার বড়ুয়া মহোদয় "আত্মশ্লাঘা" সম্বন্ধে রাঙ্গুনিয়া নিবাসী শ্রীযুক্ত বাবু জয়লাল বড়ুয়া

"একতা" সম্বন্ধে, জোয়ারা নিবাসী শ্রীযুক্ত বাবু শশীকুমার বড়ুয়া "শিক্ষা" সম্বন্ধে, পিঙ্গলা নিবাসী শ্রীযুক্ত বাবু মহিমচন্দ্র মাষ্টার "উন্নতি" সম্বন্ধে বক্তৃতা করেন। তৎপর বাবু বুদ্ধনন্দন বড়ুয়া আবশ্যক বোধে সভায় নিয়মাবলীর উল্লেখ করেন। শ্রীযুক্ত অভিমন্যু বড়ুয়া মহোদয় সমিতি যে যে বিষয় উন্নতি লাভ করিয়াছেন তাহার সংক্ষিপ্ত তালিকা প্রকাশ করেন

সহকারী সভাপতির বক্তৃতা।—শ্রীযুক্ত ধর্ম্মবংশ স্থবির মহোদয়, আবৃত্তি রচনা ও বক্তাগণের বক্তৃতাদির বিষয় বিশেষ ভাবে সমালোচনা করতঃ সালঙ্কারে শ্রুতিমধুর ভাষায় বহুক্ষণ ব্যাপিয়া ধর্ম্ম ও সমাজোন্নতি বিষয়ক এক সুদীর্ঘ বক্তৃতা করেন। আবশ্যকবোধে তিনি সভায় ইহা প্রকাশ করেন যে, সমিতি একখানা বাজার স্বরূপ স্বীয় স্বীয় প্রবৃত্ত্যানুযায়ী কেহ সমিতি হইতে ভাল দ্রব্য ক্রয় করিয়া লইবেন, কেহবা খারাপ দ্রব্য ক্রয় করিয়া লইবেন, তাহাতে সমিতির (বাজারের) কোন দোষ হইতে পারে না। সভাপতি মহোদয়ের বক্তৃতা কালীন সভাস্থ নরনারীগণ মন্ত্রমুগ্ধবৎ নীরব নিস্পন্দ ভাবে তাঁহার সারগর্ভ উপদেশাবলী শ্রবণ করিয়াছিলেন। অতঃপর শ্রীযুক্ত সুমঙ্গল ভিক্ষু মহোদয় উপস্থিত ভিক্ষু ও সভ্যমণ্ডলীর সভায় উপস্থিতিতে অতিশয় আনন্দ প্রকাশ করণান্তর রাত্রি ১২ ঘটিকার সময় সভা ভঙ্গ করা হয়।

---

# ধর্ম্মচক্র-প্রবর্ত্তন-সূত্র পাঠ।

২৪শে কার্ত্তিক ২৪৫৮ বুদ্ধাব্দ।

আরম্ভ—রাত্রি ৯ ঘটীকা ; সমাপ্তি—রাত্রি ৩ ঘটিকা।

অদ্য স্বর্গীয় ৺ লালচাঁদ বাবুর গৃহপ্রাঙ্গনে "ধর্ম্মচক্রপ্রবর্ত্তন" সূত্র পাঠোপলক্ষে এক বিশেষ অধিবেশন আহূত হয়, বিদেশীয় অনেক শিক্ষিত বৌদ্ধ মহোদয় সভায় যোগদান করিয়া সভার কলেবর বৃদ্ধি করিয়াছিলেন। বাবু অপর্ণাচরণ বড়ুয়া, চট্টগ্রাম কলেজের পালি লেক্‌চারার শ্রীযুক্ত ধর্ম্মবংশ স্থবির মহোদয়কে সভাপতি পদে বরণ করতঃ, স্বীয় গ্রামবাসীদিগকে শিক্ষোন্নতি ও ধর্ম্মোন্নতি বিষয়ে উপদেশ দেওয়ার জন্য ভিক্ষু মহোদয়কে ও প্রফেসর শ্রীযুত বাবু মহিমারঞ্জন বড়ুয়া, এম, এ, মহোদয়কে বিশেষ ভাবে অনুরোধ করেন। সর্ব্বসম্মতিক্রমে এতদুভয় প্রস্তাব পরিগৃহীত হয়। অতঃপর শ্রীমান যুগোলকিশোর বড়ুয়া একতা সম্বন্ধে এক রচনা পাঠ করেন।

বক্তৃতা।—শ্রীযুক্ত ধর্ম্মবংশ স্থবির মহোদয় সুদীর্ঘকাল ধরিয়া নানা উপমা সন্নিহিত শিক্ষোন্নতি ও ধর্ম্মোন্নতি বিষয়ক এক উপদেশ পূর্ণ বক্তৃতা করেন, কোন পথ অবলম্বন করিলে মানব উন্নতির উচ্চতম সোপানে আরোহণ করিতে পারে ইত্যাদি বিষয়ে বিশদভাবে সকলকে বুঝাইয়া দিয়া একটী গ্রাম্য "ধনফণ্ড" সংস্থাপনের জন্য সকলের দৃষ্টি আকর্ষণ করেন। অতঃপর প্রফেসর শ্রীযুক্ত মহিমারঞ্জন বড়ুয়া মহোদয় মানবের উদ্দেশ্য লইয়া শিক্ষোন্নতি বিষয়ে সরল প্রাঞ্জল ভাষায় এক সুদীর্ঘ উপদেশপূর্ণ বক্তৃতা করেন। তাঁহার বক্তৃতা বড়ই শ্লাঘনীয় হইয়াছিল। তৎপর বৈদ্যপাড়া নিবাসী পালিশিক্ষক শ্রীযুক্ত বাবু যোগেন্দ্রলাল বড়ুয়া মহোদয় অনেকক্ষণ ধরিয়া এক সুদীর্ঘ বক্তৃতা করেন। চরণদ্বীপনিবাসী ডাক্তার শ্রীযুক্ত অম্বিকা-

চরণ বড়ুয়া মহোদয় সভায় উপস্থিতিতে অতিশয় আনন্দ প্রকাশ করনান্তর একতা সম্বন্ধে এক বক্তৃতা করেন, অতঃপর বাবু অপর্ণাচরণ বড়ুয়া গ্রামবাসীর পক্ষ হইতে সভাপতি মহোদয়কে ও সভামণ্ডলীকে অশেষ ধন্যবাদ প্রদান এবং তাঁহাদের নিকট কৃতজ্ঞতা প্রকাশ করেন। তদনন্তর শ্রীযুক্ত সুমঙ্গল ভিক্ষু মহোদয় বিশদ ব্যাখ্যা ও বিবরণ সহ "ধর্ম্মচক্র প্রবর্ত্তন সূত্র" পাঠ করিবার জন্য অনুরোধ করিলে পর সভাপতি মহোদয় অনেকক্ষণ ধরিয়া সূত্র পাঠ করেন, এই সূত্র কখন কাহাকে লক্ষ্য করিয়া কোথায় পাঠ হইয়াছিল ইত্যাদি বিশদ বিবরণ সহ সূত্রের ব্যাখ্যা করেন। সভায় এমন লোক ছিলেন না, যিনি তাঁহার বাক্য বিন্যাস ও ভাব লহরীতে মুগ্ধ হন নাই, সূত্র পাঠান্তর রাত্রি ৩ ঘটিকার সময় সভা ভঙ্গ করা হয়।

---

# এক কালীন চাঁদা দাতৃগণের নাম ও চাঁদার সংখ্যা।

শাকপুরাস্থ শ্রীমতী লক্ষ্মীন্দ্রদেব মাতা ১৲, শ্রীযুক্ত গিরিশচন্দ্র কবিরাজ ১৷৷০, শ্রীযুক্ত রাজমান বড়ুয়া ১৲, শ্রীযুক্ত যুবরাজ বড়ুয়া ১৲, শ্রীযুক্ত ত্রিপুরাচরণ বড়ুয়া ১৲, শ্রীমতী নবরাজের মাতা ।০, শ্রীযুক্ত দুর্গাচরণ বড়ুয়া ।০, শ্রীযুক্ত গৌরাকিশোর বড়ুয়া ৷৷০, শ্রীযুক্ত গৌরমনি বড়ুয়া ৷৷০, শ্রীযুক্ত হরকুমার বড়ুয়া ২৲, শ্রীযুক্ত অন্নদাচরণ বড়ুয়া ১৲, শ্রীযুক্ত রামদয়াল বড়ুয়া ৷৷০, শ্রীযুক্ত ভীমরাজ বড়ুয়া ।০, শ্রীমতী তিলনী বড়ুয়া ৵০, শ্রীযুক্ত চন্দ্র কুমার বড়ুয়া ৷৷০, শ্রীযুক্ত নবীনচন্দ্র পাশরী ৷৷০, শ্রীগগণ বাড়ীওয়ালার মাতা ৷৷০, শ্রীযুক্ত হরিশচন্দ্র বড়ুয়া কং ৵০, শ্রীযুক্ত লালমোহন লোং ৸৵০, শ্রীযুক্ত রামকুমার বড়ুয়া ৷৷০, শ্রীযুক্ত অভিমন্যু বড়ুয়া ১৲, শ্রীযুক্ত রামধন

বড়ুয়া ৵৹, শ্রীযুক্ত পূর্ণচন্দ্র বড়ুয়া ।৹, শ্রীযুক্ত উমাচরণ বড়ুয়া ৵৹, শ্রীযুক্ত হরিধন বড়ুয়া ।৹, শ্রীযুক্ত রাজকুমার বড়ুয়া ৵৹, শ্রীযুক্ত ললিতকুমার বড়ুয়া ৶৹, শ্রীযুক্ত হরকিশোর বড়ুয়া ৵৹, শ্রীমতী ধীরবালার মাতা ৵৹, শ্রীমতী রূপবতী বড়ুয়া ।৹, শ্রীমতী দশরথের মাতা ৵৹, শ্রীযুক্ত অর্জ্জুনচন্দ্র বড়ুয়া শ্রযুক্ত অভিমন্যু বড়ুয়া লোঃ ১৲, শ্রীযুক্ত নিবারণচন্দ্র বড়ুয়া ৵৹, শ্রীযুক্ত স্বরূপচাঁদ বড়ুয়া ।৹, শ্রীযুক্ত জয়গোপাল বড়ুয়া ৵৹, শ্রীযুক্ত চিন্তা-রাজ বড়ুয়া ৵৹, শ্রীমতী বিনোদিনীর মাতা ॥৹, শ্রীযুক্ত হরিদাস বড়ুয়া ৵৹, শ্রীযুক্ত রামগতি বড়ুয়া ৵৹, শ্রীযুক্ত হীরাধন বড়ুয়া ৵৹, শ্রীযুক্ত লক্ষীন্দর বড়ুয়া ৵৹, শ্রীমতী হরচন্দ্রের মাতা ৶৹, শ্রীযুক্ত নিশিচন্দ্র লোঃ /৹, শ্রীযুক্ত নবীনচন্দ্র লোঃ ৵১৫, শ্রীযুক্ত সত্যচরণ লোঃ ৶৹, শ্রীযুক্ত লীলাকিশোর বড়ুয়া ৵৹, শ্রীমতী মনির মাতা ৵৹, শ্রীযুক্ত গজেন্দ্রলাল বড়ুয়া ।৹, শ্রীযুক্ত গুরুদাস বড়ুয়া ।৹, শ্রীযুক্ত হরিশ্চন্দ্র তাং ৮৹, শ্রীযুক্ত অম্বিকাচরণ বড়ুয়া ॥৹, শ্রীযুক্ত কৃপাচরণ বড়ুয়া ॥৹, শ্রীযুক্ত বাঁশীমোহন লোঃ ।৹, শ্রীযুক্ত শরতচন্দ্র বড়ুয়া ৵৹, শ্রীমতী বিরঙ্গ বড়ুয়া /১৹, শ্রীমতী লক্ষীন্দরের মাতা /৹, মোট ২৩॥/৫ ।

**বিশেষ দ্রষ্টব্য ।**—পরম শ্রদ্ধেয় শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় সমিতির কার্য্যবিবরণীর কলেবর আধ ফর্ম্মায় করিতে আদেশ দিয়াছেন, তাই আমরা আধ ফর্ম্মায় অতি সংক্ষেপে, কার্য্যবিবরণী প্রকাশ করিতে বাধ্য হইলাম, স্থানাভাবে বৈশাখী পূর্ণিমোৎসব, আষাঢ়ী পূর্ণিমোৎসব, আশ্বিনী পূর্ণিমোৎসব এবং সমিতির পৃষ্ঠপোষক ও পরিচালক গণের নাম অপ্রকাশ রাখিলাম, বারান্তরে প্রকাশ করিবার আশা রইল, আয় ব্যয়ের হিসাব সভাপতির নিকট সমিতির একাউণ্ট বহিতে দ্রষ্টব্য ।

শ্রীঅপর্ণাচরণ বড়ুয়া ।

শাকপুরা, চট্টগ্রাম ।

বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার ও সভার প্রতিষ্ঠাতা কর্ম্মবীর আচার্য্য শ্রীমৎ কৃপা-
শরণ মহাস্থবির মহোদয় কর্ত্তৃক ১৯১৩ খৃষ্টাব্দে স্থাপিত।

বৌদ্ধধর্ম্মাঙ্কুর সভার শাখা—

# গুজরা (কাঁঠাল ভাঙ্গারকুল) ধর্ম্মসম্মিলনীর দ্বিতীয় বার্ষিক প্রথম অধিবেশন।

## আশ্বিনী পূর্ণিমোৎসব।

২৮শে আশ্বিন প্রথম দিবস।

বুদ্ধপূজা।—অদ্য সসমারোহে গ্রামবাসী সদ্ধর্ম্মপ্রাণ বৌদ্ধ নর-নারী শান্তিময় বিহারে আশ্বিনী পূর্ণিমোৎসব উপলক্ষে বুদ্ধ পূজা করিবার মানসে সমবেত হন। ইতিপূর্ব্বে গ্রামস্থ যুবকবৃন্দ সংকীর্ত্তন সহযোগে মুষ্টিভিক্ষা করিয়া বুদ্ধপূজা সুসম্পন্ন করিবার মানসে অর্থ ও তণ্ডুল সংগ্রহ করিয়াছিলেন। প্রাতঃকাল হইতে ভক্তিপ্লুত হৃদয়ে দলে দলে বৌদ্ধ নরনারী পূজোপকরণ লইয়া শান্তিময় বিহারে উপস্থিত হন। দিবা ৮টা হইতে রাত্রি ৯ ঘটিকা পর্য্যন্ত সসমারোহে প্রত্যেক নরনারী ভক্তিরসে আপ্লুত হইয়া বুদ্ধপূজা সুসম্পন্ন করেন। শ্রীযুক্ত বাবু রামধন বড়ুয়া মহোদয়ের ঐকান্তিক যত্নে একটী প্রকাণ্ড দীপমেরু নির্ম্মিত হইয়াছিল। সেই দীপমেরুতে দীপ প্রজ্জ্বলিত করিয়া প্রত্যেক নরনারী অতুল আনন্দ ও ধর্ম্ম সঞ্চয় করিয়াছিলেন। অতঃপর বিহারাধ্যক্ষ স্থায়ী সহকারী সভাপতি শ্রীল শ্রীযুক্ত সারমিত্ত ভিক্ষু মহোদয়ের সভাপতিত্বে এক বিরাট সভার অধিবেশন হয়। তিনি উপস্থিত সভ্যবৃন্দকে পঞ্চশীল ও ধর্ম্মবিষয়ক উপদেশ ইত্যাদি প্রদান করিলে অনেক সভ্য ধর্ম্মবিষয়ক এবং সমাজোন্নতি বিষয়ক বক্তৃতা প্রদান করেন। রাত্রি ১২ ঘটিকার সময় সভার কার্য্য

স্থগিত হয়। তৎপরে জলযোগান্তে যুবকগণ সংকীর্ত্তন করিতে করিতে স্ব স্ব গৃহে গমন করেন।

---

# দ্বিতীয় অধিবেশন।

অদ্য ৯ই কার্ত্তিক দিবা তিন ঘটিকার সময় শান্তিময় বিহার-প্রাঙ্গনে ধর্ম্ম সাম্মিলনীর এক বিশেষ অধিবেশন হয়। এই অধিবেশনোপলক্ষে অনেক হিন্দু মুসলমান এবং অনেক গণনীয় মাননীয় ব্যক্তি উপস্থিত হইয়া সভার কলেবর ও গৌরব বর্দ্ধন করিয়াছিলেন। মনোনীত সভাপতি শ্রীল শ্রীযুক্ত দুর্য্যোধন মহাস্থবির মহোদয়ের অনুপস্থিতিতে বিহারাধ্যক্ষ শ্রীমৎ সারামিত্র ভিক্ষু মহোদয়কে সভাপতি পদে বরণ করা হয়। সভার প্রারম্ভেই শ্রীযুক্ত বাবু সতীশচন্দ্র বড়ুয়া ও শ্রীযুক্ত বাবু বর্ণকুমার বড়ুয়া সুমধুরস্বরে হৃদয়গ্রাহী সূচনা গান করিয়া সভার উদ্বোধন করেন। তদনন্তর শ্রীমান গগনচন্দ্র বড়ুয়া জনৈক স্কুলছাত্র সুমধুর স্বরে "নামাষ্টশতকম্ গাথা" স্কুল ছাত্র শ্রীমান্ নিকুঞ্জবিহারী বড়ুয়া "শিশুর প্রতিকার" এবং শ্রীমান্ সুরচন্দ্র ও শ্রীমান্ ক্ষীরোদচন্দ্র কয়েকটী "লোকনীতি" শ্লোক আবৃত্তি করিয়া পদ্য ছন্দে ব্যাখ্যা করিয়া সকলকে বুঝাইয়া দেন। তৎপর আঁধারমাণিক নিবাসী শ্রীযুক্ত বাবু রাজচন্দ্র বড়ুয়া (লেখক) মহাশয় শিক্ষা বিষয় ওজস্বিনী ভাষায় এক সুমধুর বক্তৃতা প্রদান করেন এবং তিনি আরও বলেন যে সাধারণ শিক্ষার সহিত প্রত্যেক বৌদ্ধ নরনারী পালি ভাষা শিক্ষা না করিলে কখনই জাতীয়োন্নতি ও ধর্ম্মোন্নতি করিতে সক্ষম হইবে না। শ্রীযুক্তবাবু মহেশচন্দ্র বড়ুয়া কবিরাজ ধর্ম্মবিষয়ক নাতিদীর্ঘ বক্তৃতা করেন। শ্রীযুক্ত বাবু অশ্বত্থামা বড়ুয়া এই সভার মেম্বর শ্রেণীভুক্ত হইয়া জাতীয়োন্নতি

সম্বন্ধে সুদীর্ঘ বক্তৃতা করেন। অবশেষে শ্রীযুক্ত কালীকুমার বড়ুয়া অধিকারী, শ্রীযুক্ত বাবু মংপুরু বড়ুয়া, শ্রীযুক্ত বাবু মনোরঞ্জন কুমার বড়ুয়া প্রভৃতি মহোদয়গণ সমাজের কুসংস্কার সম্বন্ধে নাতিদীর্ঘ বক্তৃতা করেন।

সমাগত ব্যক্তিগণের বক্তৃতা শেষ হইলে মাননীয় সভাপতি মহোদয় ওজস্বিনী ভাষায় বৌদ্ধধর্ম্মের শ্রেষ্ঠত্ব ও পালি ভাষা শিক্ষার আবশ্যকতা ও গুরুত্ব বিষয়ে নিজের অভিমত প্রকাশ করেন। তিনি আরও বলেন "প্রত্যেক বৌদ্ধ পর্ব্বাহের দিনগুলিতে এবং প্রতি অমাবস্যা, পূর্ণিমা ও অষ্টমীতে উপোসথ শীল ও পঞ্চশীল ইত্যাদি গ্রহণ করিয়া ধর্ম্মচর্চ্চা করতঃ পুণ্য কার্য্যের অনুষ্ঠান করা প্রত্যেক বৌদ্ধ নর-নারীর অবশ্য কর্ত্তব্য। এতদ্ব্যতীত প্রত্যহ সকালে বৈকালে ত্রিরত্নের পূজার্চ্চনা করিয়া মনকে পরিশুদ্ধ করা বৌদ্ধ মাত্রেরই নিত্য নৈমিত্তিক কার্য্যে পরিণত করা সর্ব্বতোভাবে বিধেয়।" সভাপতি মহাশয়ের বক্তৃতা শেষ হইলে সম্পাদক, শ্রীযুক্ত বাবু অখিলচন্দ্র বড়ুয়া মহোদয় সমাগত সভ্যমণ্ডলীকে এবং মেম্বর শ্রেণীভুক্ত হওয়ার জন্য শ্রীযুক্ত অশ্বত্থামা বড়ুয়া মহাশয়কে হৃদয়ের গভীর কৃতজ্ঞতা জানাইয়া ধন্যবাদ প্রদান করেন। অনন্তর জলযোগান্তে রাত্রি ৮ ঘটিকার সময় সভাভঙ্গ হয়।

---

# তৃতীয় অধিবেশন।

## মাঘী পূর্ণিমোৎসব।

২০শে ফেব্রুয়ারী ১৯১৪ ইংরেজী।

অদ্য মাঘী পূর্ণিমোৎসবোপলক্ষে ধর্ম্মপ্রাণ বৌদ্ধ নরনারীগণ ভক্তি-গদ্গদচিত্তে পূজোপকরণ লইয়া দলে দলে বিহারে সমাগত হন এবং যথারীতি ত্রিরত্নের পূজা ও শীল গ্রহণ করেন। অপরাহ্ণ চারি ঘটিকার

সময় স্থায়ী সহকারী সভাপতির সভাপতিত্বে এক বিরাট সভা আহূত হয়। সভায় বিভিন্ন সম্প্রদায়ের লোক যোগদান করিয়া সভার অঙ্গ বৃদ্ধি করিয়াছিলেন। সঙ্গীতাচার্য্য শ্রীযুক্ত বাবু হোয়াপুরু বড়ুয়া মহাশয়ের পরিচালনায় ও শ্রীযুক্ত বাবু নবকিশোর বড়ুয়া মহাশয়ের প্রাণপাত যত্নে আটজন সুমধুর স্বর বিশিষ্ট বালক কর্ত্তৃক সঙ্কীর্ত্তন গীত হইয়া সভার কার্য্য আরম্ভ হয়। শ্রীমান সুরেন্দ্রকুমার দে "চরিত্র" ও "শিক্ষা" বিষয়ক দুইটী সরল ও সুন্দর প্রবন্ধ পাঠ করেন। শ্রীসুরচন্দ্র ও শ্রীক্ষীরোদচন্দ্র শ্রমণদ্বয় সুললিত কণ্ঠে পালিগাথা আবৃত্তি করেন। শ্রীযুক্ত বাবু মেজপুরু বড়ুয়া সমাজোন্নতি এবং সভার স্থায়িত্ব বিষয়ে এক সুন্দর প্রবন্ধ পাঠ করেন। তদনন্তর শিক্ষক শ্রীমৎ রহমৎআলি মিঞা মহোদয় অভিমত প্রকাশ করেন যে, এরূপ সভা সমিতি দ্বারা বৌদ্ধদিগের শিক্ষা, সমাজ ও ধর্ম্মের উন্নতি সাধিত হইবে এবং বিলাসিতার মূলে কুঠারাঘাত করিতে সকলকে বিশেষরূপে অনুরোধ করেন। অবশেষে অন্যান্য কয়েকজন গণ্যমান্য ভদ্র মহোদয়গণ শিক্ষা, সমাজ ও ধর্ম্মোন্নতি বিষয়ে বক্তৃতা করিলে জলযোগান্তে রাত্রি ১০ ঘটিকার সময় সভাপতি মহোদয়ের অনুমতিক্রমে সভা ভঙ্গ হয়।

---

# চতুর্থ অধিবেশন।

## বৈশাখী পূর্ণিমোৎসব।

৮ই বৈশাখ ২৪৫৮ বুদ্ধাব্দ ১৯১৪ ইংরেজী।

অদ্য বৈশাখী পূর্ণিমোৎসবোপলক্ষে গ্রামবাসী বৌদ্ধগণ যথারীতি বুদ্ধ পূজা, উপসোথ, ও শীল গ্রহণ করিয়াছিলেন। কলিকাতা বৌদ্ধধর্ম্মাঙ্কুর বিহার ও সভার প্রতিষ্ঠাতা কর্ম্মবীর, আচার্য্য শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির

মহোদয়ের শুভাগমনোপলক্ষে শান্তিময় বিহার প্রাঙ্গনে হিন্দু, বৌদ্ধ ও মুসলমান প্রভৃতি বিভিন্ন সম্প্রদায়ের এক বিরাট অধিবেশন হয়। সভার শ্রী সভাপতি কর্ম্মবীর শ্রীমৎ কৃপাশরণ মহাস্থবির মহোদয় সভার আসন পরিগ্রহ করেন। কয়েকজন বৌদ্ধ যুবক বুদ্ধ সঙ্কীর্ত্তন গান করিয়া সভার সূচনা করেন। সভার প্রারম্ভে সভাপতি কর্ত্তৃক সভার নিয়মাবলী ও কার্য্যাবিবরণী পঠিত হয়। নয়াপাড়া নিবাসী শ্রীমৎ "ধর্ম্ম-জ্যোতিঃ" মহাস্থবির মহোদয় সমাগত সভামণ্ডলীকে পঞ্চশীল প্রদান করিলে পর সভাপতি মহোদয় ও উপস্থিত ভিক্ষু মহোদয়গণ মঙ্গলসূত্র পাঠ করিয়া সভামণ্ডলীর মঙ্গল কামনা করেন। শ্রীযুক্ত বাবু রমণীমোহন বড়ুয়া ও কতিপয় স্কুলছাত্র ও শ্রমণদ্বয় শ্রীযুক্ত সুরচন্দ্র ও শ্রীযুক্ত ক্ষীরোদচন্দ্র পালিগাথা আবৃত্তি করেন। মাননীয় শ্রীমৎ ধর্ম্মজ্যোতিঃ মহাস্থবির মহোদয় বাচনিক পাপ সম্বন্ধে বক্তৃতা করেন। পণ্ডিত শ্রীযুক্ত বিশ্বনাথ চক্রবর্ত্তী মহোদয় বৌদ্ধ ধর্ম্মের নির্ম্মলতা এবং এই ধর্ম্ম যে হিন্দু ধর্ম্ম হইতে ভিন্ন নহে তাহা দৃষ্টান্ত দ্বারা বিশেষরূপে ব্যাখ্যা করেন। শ্রীযুক্ত বাবু যুগলকিশোর বড়ুয়া ও ডাক্তার শ্রীযুক্ত পূর্ণচন্দ্র বড়ুয়া মহোদগণ প্রতি গ্রামে এরূপ সভা সমিতির আবশ্যকতা বিষয়ে ওজস্বিনী ভাষায় বক্তৃতা করেন। অতঃপর আরও কয়েক জনের উপদেশপূর্ণ বক্তৃতা শেষ হইলে সুমধুর সঙ্গীত হয়। সঙ্গীতান্তে সভাপতি মহোদয় নিজের অভিমত প্রকাশার্থ গাত্রোত্থান করেন। তিনি তাঁহার স্বভাবসিদ্ধ প্রফুল্লাননে ও ওজস্বিনী ভাষায় বৌদ্ধ ধর্ম্মের শ্রেষ্ঠত্ব প্রতিপাদন করিয়া মিথ্যাদৃষ্টি ও সামাজিক কুসংস্কার বর্জ্জন করিবার নিমিত্ত দৃষ্টান্ত প্রয়োগে এক মর্ম্মস্পার্শনী বক্তৃতা প্রদান করতঃ সভা মুখরিত করিয়া তুলিয়াছিলেন। অতঃপর তিনি সঙ্কীর্ত্তনকারী যুবকদিগকে জলযোগ করিবার জন্য ২৲ টাকা পারিতোষিক প্রদান করেন। রাত্রি ১০ ঘটিকার সময় সঙ্গীত ও জলযোগান্তে সভা ভঙ্গ হয়।

---

# পঞ্চম অধিবেশন।

## আষাঢ়ী পূর্ণিমোৎসব।

২৪শে আষাঢ়, ২৪৫৮ বুদ্ধাব্দ ১৯১৪ ইংরেজী।

অদ্য আষাঢ়ী পূর্ণিমোৎসবোপলক্ষে গ্রামবাসী বৌদ্ধ নর নারী যথারীতি ভিক্ষুগণের খাদ্য এবং নানাবিধ পূজোপকরণ লইয়া শান্তিময় বিহারে উপস্থিত হন। রাত্রি ৯ ঘটিকার সময় যথারীতি ত্রিরত্ন পূজা ও ধর্ম্ম শ্রবণান্তর মাননীয় শ্রীযুক্ত সারামিত্ত ভিক্ষু মহোদয়ের সভাপতিত্বে সভার কার্য্যারম্ভ হয়। সভার প্রারম্ভে একটী সুমধুর সঙ্কীর্ত্তন গীত হইলে সম্পাদক শ্রীযুক্ত অখিলচন্দ্র বড়ুয়া মহোদয় সভার নিয়মাবলী ও কার্য্যবিবরণী সভার গোচরীভূত করেন। শ্রীযুক্ত বাবু হোয়াপুরু বড়ুয়া "নিগ্রোধ জাতক", স্কুলছাত্র শ্রীমান গগনেন্দ্র বড়ুয়া "সাধুতা" "কৃতজ্ঞতা" এবং সময়োচিত কবিতা এবং আঁধারমাণিক নিবাসী শ্রীযুক্ত বাবু রাজচন্দ্র বড়ুয়া "অনিত্যতা" বিষয়ক রচনা পাঠ করেন। সকলগুলি সময়োপযোগী সুন্দর ও নীতিপূর্ণ হইয়াছিল। মাননীয় সভাপতি মহোদয় দানের আবশ্যকতা, দানের ফল, ও দানীয় বস্তু কি, তাহা বিশদরূপে ব্যাখ্যা করেন। সম্পাদক শ্রীযুক্ত অখিলচন্দ্র বড়ুয়া মহোদয় সভার স্থায়িত্ব সম্বন্ধে সকলকে উৎসাহিত করেন। এবং গ্রামবাসী প্রত্যেক সভ্য মহোদয় "ধর্ম্মসম্মিলনীকে" যথাসাধ্য সাহায্য করিবার জন্য প্রতিশ্রুত হন। যুবকবৃন্দ অতি উৎসাহের সহিত সঙ্কীর্ত্তন করিলে রাত্রি ৩ ঘটিকার সময় জলযোগান্তে সভার কার্য্য সম্পন্ন করা হয়।

---